एक और बात के बारे में मैं कुछ कहना चाहता हूँ, वह यह है कि माननीय राज्यपाल महोदय ने अपने भाषण में शिक्षकों के वेतन के बारे में उल्लेख किया है। मुझे इस बात की खुशी है कि राज्यपाल ने शिक्षकों के वेतन के संबंध मे कहा है। लेकिन मुझे दुख है कि राज्यपाल ने अपने भाषण मे कहीं भी छात्रों के बारे मे कुछ नही कहा है। छात्रों की फीस के बारे में भी उल्लेख होना चाहिए था, क्योंकि हमने देखा है, जब-जब शिक्षकों का वेतन बढ़ता है, तब-तब सारा का सारा बोझ छात्रों को उठाना पडता है। ज्यों ही शिक्षकों का वेतन बढ़ता है, त्योंही छात्रों की फीस बढा दी जाती है। साथ ही मैं देखता हूँ कि शिक्षा के नाम पर बहुत से गलत काम किये जा रहे हैं। प्राइमरी स्कूलो की भारी कमी हो रही है और परिणाम स्वरूप सड़कों और फुटपाथों पर भी प्राइमरी शिक्षण केन्द्र चल रहे हैं। मैं शिक्षा मंत्री महोदय से निवेदन करूँगा कि वे सडकों और फुटपाथो पर इस तरह से खोले गए प्राइमरी स्कूलों की स्थिति पर ध्यान दे। एक तरफ यह हालत है और दूसरी तरफ इसी कलकत्ता नगरी में नाना प्रकार के फैन्सी स्कूल स्थापित किए जा रहे हैं। ऐसे स्कूल खोलकर एक स्कूल इन्डाष्ट्री स्थापित की जा रही है। इन स्कूलो के अन्दर इतनी फीस ली जाती हे कि साधारण मध्यमवित्त छात्रो के लिए असह्य हो जाता है। छात्रो को ५० से ६० रूपया या उससे ज्यादा फीस देनी पडती है। ऐसी शिक्षा बड़ी मँहगी पड़ रही है और इससे वर्ग-विभेद हो रहा है। मैं आपके माध्यम से माननीय शिक्षा मंत्री का ध्यान इस ओर आकर्षित करना चाहता हूँ कि वे इस बारे मे कुछ जरूरी कदम उठावे।

माननीय राज्यपाल महोदय ने जो भाषण इस सदन में दिया है, उसे मैं आश्वासनों का भाषण समझता हूँ। कांग्रेस सरकार के बारे मे मैंने बडी बडी बातें सुनी लेकिन कांग्रेस शासन तो २२ साल तक कायम रहा। लेकिन आश्वासन देकर युक्त मोर्चे की सरकार अगर यहाँ शासन करना चाहती है तो मैं यह कहूँगा कि वह २२ महीने भी टिकनेवाली नही है। अगर इन आश्वासनों को कार्य रूप में परिणित करना चाहें तो इस सदन के सभी सदस्य सरकार के साथ हैं। लेकिन सरकार केवल आश्वासनों का सब्ज बाग दिखाकर जनता को गुमराह न करें। मैं तो कहूँगा कि जनता गुमराह नहीं होनेवाली है। धन्यवाद।

**শ্রীজয়কেশ মুখার্জি:** মাননীয় অধ্যক্ষমহোদয়, রাজ্যপালের ভাষণকে সমর্থন করতে গিয়ে প্রথমেই আপনাকে অভিনন্দন জানাচ্ছি। বাংলাদেশের লক্ষ লক্ষ মানুষের সঙ্গে কণ্ঠ যদি আপনি না মেলাতেন তাহলে বিধানসভার নির্বাচন এত শীঘ্র হোত কিনা সন্দেহ। সেদিনের সে কথা মনে পড়লে সিদ্ধার্থবাবুরা আজ যে সব সংবিধানের কচকচি তুলেছেন তা পরিষ্কার বোঝা যায়। সেদিন সিদ্ধার্থ রায়রা আপনাকে অস্বীকার করেছিলেন। সেদিন চাবন সাহেব বলেছিলেন যে, বেইমান মন্ত্রীসভা ছিল আইনসঙ্গত। আর তারজন্যই সিদ্ধার্থবাবুরা উৎফুল্ল হয়ে পড়েছিলেন এবং তারা বেআইনী মন্ত্রিসভায় যোগদান করেছিলেন। এক সময় ছিল যখন শরৎ বোস কৃষক প্রজা পার্টির সঙ্গে কোয়ালিসান করতে চেয়েছিলেন। কিন্তু কেন্দ্রের কংগ্রেস নেতৃত্ব তাদের সঙ্গে কোয়ালিসান করতে দেন নি। তা যদি করতে দেওয়া হত তাহলে মুসলিম লীগের প্রভাব বাড়ত না—পাকিস্তান হত না এবং লক্ষ লক্ষ উৎবাস্তুদের সমস্যা দেখা দিত না। এই উৎবাস্তুদের জানোয়ারের মত দণ্ডকারণ্যে নিয়ে যাবারও দরকার হত না। বাংলাদেশের ইতিহাস ভিন্নভাবে রচিত হত। সেদিন তাঁরা তা করেন নি, কারণ তা ছিল প্রগতির পথ আর আজ তাঁরা বেইমানদের সঙ্গে যোগদান করেছিলেন। তাঁদের উদ্দেশ্য ছিল বাংলাদেশে গণতন্ত্রকে নিশ্চিহ্ন করে দেওয়া।

[5—5-10 p.m.]

তারপরেও আপনি দেখেছেন স্যার, ২য় বার আপনি যখন রুলিং দিলেন তখন তারা বিধানসভা ভেঙ্গে দিতে বাধ্য হলেন। কে সংবিধানের ব্যাখ্যা ঠিক করেছিলেন, চাবন সাহেব না আপনি

বাংলা দেশের মানুষ না কংগ্রেসের নেতৃত্ব? আরো মজার কথা, রাষ্ট্রপতিকে দিয়ে ওরা আপনাকে খারিজ করিয়ে ছাড়লো। তারপর বাংলা দেশের মানুষ ২৫শে ফেব্রুয়ারী তারিখে আপনাকে আবার স্পীকারের আসনে বসিয়ে দিল। তখন প্রমাণ হল গণতন্ত্র কারা ধ্বংস করতে চাই, আর থুতু ফেলে সেই থুতু চাটে। স্যার, সিদ্ধার্থবাবুরা সংবিধানের ব্যাখ্যা করতে আসেন, কিন্তু তারা সংবিধানের কিছুই বোঝেন না। তারা তাদের স্বেচ্ছাচারকে সংবিধানের নামে ভারতবর্ষের জনসাধারণের ঘাড়ের উপর চাপিয়ে দিতে চান, এটাই হচ্ছে তাদের সংবিধান। আমি জিজ্ঞাসা করি সংবিধান সংশোধনের নামে কারা আতঙ্কিত হচ্ছেন? সংবিধান যে দিন গৃহিত হয়েছিল তারপর একমাস যেতে না যেতেই কারা সংবিধান সংশোধন করেছিলেন? আমরা তখন নিরাপত্তা আইনে বন্দী ছিলাম, নিরাপত্তা আইনের একটার পর একটা ধারা আমাদের উপর চাপিয়ে দেওয়া হচ্ছিল, হাইকোর্ট প্রতিটি ধারা বে-আইনী ঘোষণা করছিলেন, সেই অবস্থায় প্যাটেল সাহেব সারা রাত্রি জেগে সংবিধান সংশোধন করেছিলেন। তারা সংবিধান সংশোধন করেছিলেন আমাদের বিনা বিচারে আটক করবার জন্য। শুধু কম্যুনিষ্ট নয়, সমস্ত বাংলা দেশের গণতান্ত্রিক মানুষের কণ্ঠ রোধ করার জন্য। তাদের কথায় তখন সংবিধান সংশোধন ঠিকই হয়েছিল কিন্তু আজ যখন আমরা জনসাধারণের কণ্ঠ মুখর করে তোলার জন্য, গণ-আন্দোলনের উৎস মুখ খুলে দেবার জন্য সংবিধান সংশোধনের কথা বলি তখন তারা আতঙ্কিত হয়ে ওঠেন। কায়েমীস্বার্থের প্রতিভূ যা হতে পারে এরা তাই, সেই জন্য এরা আতঙ্কিত হয়ে ওঠেন। আমরা জানি তাদের আতঙ্কিত হবার কারণ আছে। ঐ স্কুল বোর্ডগুলির দিকে চেয়ে দেখুন এক একটা দুর্নীতির আড়ত, ঐ জেলা পরিষদগুলির দিকে দেখুন এক একটা দুর্নীতির আড়ত, বি, ডি, ও অফিস-গুলি যে রকমভাবে ব্যবহার করা হচ্ছে তাতে সেগুলি দুর্নীতির আড়ত হয়ে উঠেছে। তারপর জমির ব্যাপারে তারা আইন পাশ করেছিলেন, সেই আইনের ফলে লক্ষ লক্ষ একর জমি সরকারের হাতে আসা উচিত ছিল, এমনকি কিছু জমি এসেওছিল কিন্তু সেগুলি কি তারা দখল নিয়ে-ছিলেন? একদিকে ক্ষতিপূরণ দিয়েছেন আর এক দিকে সেই জমিগুলি পুরাণো জমির মালিকদের ভোগ করতে দিয়েছেন। বঞ্চিত করেছেন কৃষককে, ক্ষেতমজুরকে সেই জমির অধিকার থেকে। এই সব মধুচক্র, এই সব ঘুঘুর বাসা ভেঙ্গে যাবে এই ভয়ের জন্যই তারা আতঙ্কিত। সুতরাং তাদের আতঙ্ক আমরা বুঝতে পারি। তারা আজকে বলছেন যে নির্বাচনের পর নাকি তাদের সকলকে চাপকানো হচ্ছে। জানি না সিদ্ধার্থবাবুর পিঠে চাবুকের দাগ আছে কিনা, কিন্তু এটাতো দেখেছি, ওরা যখন নির্বাচনে জিতেছেন তখন বাজারের মাঝখানে ঘুঙুর পরে উলঙ্গ হয়ে নৃত্য করেছেন। ঐ ডোমজুড়েব বাজারে এই সমস্ত করেছেন। কৃষক মজুর যারা আমাদের পক্ষে ভোট দিয়েছেন তাদের জমি থেকে উৎখাত করেছেন, তাদের উপর নানা রকম জুলুম করেছেন। তা ছাড়া শ্রমিকদের উপরও নানা রকমভাবে জুলুম করা হয়েছে। যে সব মুসলমান আমাদের ভোট দিয়েছেন তাদের উপরও নানা রকম জুলুম করা হয়েছে।

আর আমরা দেখেছি ১৯৬২ সালে নির্বাচনের পর আমাদের ওখানে মণি কয়ালকে নির্মমভাবে রাত্রিতে ক্লাব থেকে টেনে নিয়ে গিয়ে হত্যা করা হয়েছে। এইসব ঘটনা জানা আছে। আমি আশ্চর্য হতাম না যদি এই নির্বাচনের পর সিদ্ধার্থবাবুদের অবস্থা ঐ মুসোলিনীর মত হতো, তাঁদের লোকে চাবকে মারতো। তবে আমি আনন্দিত এই জন্য যে বাংলা দেশের মানুষ বিশেষ করে সংগ্রামী মেহনতি মানুষ যাঁরা আমাদেব জয়ী করেছেন তাঁদের শৃঙ্খলাবোধ আছে, ন্যায়-নীতিবোধ আছে, সেজন্য তাঁরা তা করেননি। সামান্য একটা মিছিল হয়েছিল বলে কংগ্রেসের একজন নেতা তাঁর রিভলভার আছে, কি সূত্রে তিনি রিভলবার পান জানিনা, তিনি বলেছিলেন আমি যদি বাড়ীতে থাকতাম তাহলে আমার বাড়ীর সামনে দিয়ে মিছিল যাওয়া দেখিয়ে দিতাম, অন্ততঃ দশ দশটাকে শুইয়ে দিতাম। এমনি ত করেন তাঁরা, হেরে গিয়ে তাঁদের লজ্জা করে না, তাঁরা এখনও সেই পুরানো কালের দাপটটা রেখে দিতে চান। তাঁদের যেটা অভ্যাস ছিল না, তাঁদের যেটা জানা ছিল না, তাঁদের মুখের উপর আজকে বাংলা দেশের কৃষকরা কথা বল, তাঁদের মুখের উপর ক্ষেত মজুর, মজুররা বলে, তাঁদের সামনে জোর করে আজ তাঁরা দাঁড়াতে পারে এই অবস্থার সৃষ্টি হয়েছে যুক্তফ্রন্ট সরকার গঠিত হবার পর। সুতরাং এটা তাঁদের অপমান, এতকাল তাঁরা সবার মাথায় পা দিয়ে চলেছেন, আজকে তাঁদের মাথা আর সে অবস্থায় নেই, নিচু হয়ে

গিয়েছে। এতদিন তাঁরা ঐ আইনের নামে, সংবিধানের নামে, বিচার করে এসেছেন, আজকে তাঁদের নিজেদের বিচারের জন্য স্বারস্থ হতে হচ্ছে, এই অবস্থায় তারা এসেছেন। সুতরাং তাঁরা যখন সংবিধানের কথা বলেন তাঁদের লজ্জা হওয়া উচিত। এই সংবিধান তাঁদের হাতে রচিত কিন্তু এই সংবিধানে যেটুকু মৌলিক অধিকার আছে সেটুকু কি তাঁরা দিতে পেরেছেন? তাঁরা বলেন আজকে রাজ্যগুলি হাতে বেশী ক্ষমতা চায়, সেই রাজ্যগুলির হাতে ক্ষমতা চাওয়ার অর্থ নাকি কেন্দ্রকে দুর্বল করে দেওয়া, আমি জিজ্ঞাসা করি যখন বিভিন্ন রাজ্য কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ ঘোষণা করছে তাদের অর্থনৈতিক দাবী-দাওয়ার জন্য, অধিকার পাওয়ার জন্য, আইন করার জন্য, তখন কি কেন্দ্র শক্তিশালী হচ্ছে? তাঁরা যদি এই সমস্ত দিয়ে যান আর কেন্দ্র যদি তাঁদের ন্যায্য পাওনা তাঁরা রাখেন তাহলে কি কেন্দ্র দুর্বল হয়? সোভিয়েট দেশ কি দুর্বল হয়ে গিয়েছে? পৃথিবীর কোন দেশ যারা গণতন্ত্রকে স্বীকার করে তারা কি দুর্বল হয়ে গিয়েছে? ও'রা রাজ্যগুলির হাতে ক্ষমতা দেবেন না, টাটা বিড়লার প্রতিভূ হয়ে কেন্দ্রের সমস্ত ক্ষমতা দখল করে রাখতে চান, সমস্ত ভারতবর্ষকে শোষণ করার জন্য, লুঠ করার জন্য, এই জন্য তাঁদের কেন্দ্রের ক্ষমতার দরকার হয়। মাননীয় স্পীকার মহাশয়, পরিবর্তন একটা ঘটে গিয়েছে, আমি বলবো তাঁরা একটু বুঝবার চেষ্টা করুন। তাঁরা যদি বুঝবার চেষ্টা করেন তাহলে তাঁরা হয়ত ভবিষ্যতের হাত থেকে রক্ষা পাবেন তা না হলে আমি এটা বলে দিচ্ছি সংবিধান মানা, ব্যালট বাক্স মানা, এইসব বহু কথা তাঁরা বলেন কিন্তু ব্যালট বাক্স তাঁরা মানেন না একথা আগেই বলা হয়েছে, তাঁরা লাঠিগুলি চালাবেন আর আমরা নীরবে মার খেয়ে যাবো এ অবস্থা বেশীদিন চলবে না। কৃষক জাগছে, মজুর, মেহনতি মানুষ জাগছে, তাঁদের দিন ঘনিয়ে আসছে এটাই তাঁরা জেনে রাখবেন।

[5-10—5-20 p.m.]

**শ্রীকৃষ্ণগোপাল বসু:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব রবীন মুখার্জী উত্থাপন করেছেন তার সপক্ষে এবং বিপক্ষে বক্তব্য শুনতে শুনতে একথাই আমার মনে হচ্ছিল বিশেষ করে বিরোধী দলের অর্থাৎ কংগ্রেস দলের বক্তাদের বক্তব্য শুনে যে একি ব্যাপার, এই বিধান সভার মধ্যে ভূতের মুখে রাম নাম শুনছি। তাঁরা শুরু করলেন উপদেশ বিলি করতে যে গণতন্ত্র বলতে কি বোঝায়, কেমন করে গণতন্ত্রকে রক্ষা করা যায়, আইন শৃঙ্খলা মানে কি। অবশ্য ব্যবহারজীব। হিসাবে বেশ ভালই সিদ্ধার্থবাবু হাইকোর্টে মামলা করেন, এখানে ঠিক সেইভাব নিয়ে যদি গণতন্ত্রের ব্যাখ্যা করতে আসেন তাহলে তাঁর উপর আমি দোষারোপ করবো না কারণ শিল্পপতি, জোতদার, জমিদার, তাঁরা তাঁকে তাঁদের প্রতিনিধি হিসাবে পাঠিয়েছেন এবং তাঁদের রক্ষা করার জন্য গণতন্ত্রের ঐ ব্যাখ্যা তিনি নিশ্চয়ই করবেন। (**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়:** আমিত আপনার হয়েও মামলা করেছি।) আমার হয়ে আপনি হাজির হয়েছিলেন মামলা করার জন্য এবং আপনি একজন বরখাস্ত কর্মীর মামলা করেছিলেন এবং আপনার দলের লোকেরা আমার কাশীপুর এলাকায় প্রচারপত্রে লিখেছেন কে জি বসুর সরকারী তহবিল তছরূপ করার জন্য চাকরী গিয়েছে। অতএব প্রশ্ন আপনার কাছে যে আপনি একজন বরখাস্ত কর্মীর হয়ে মামলা করেছিলেন, না একজন চোরের হয়ে মামলা করেছিলেন এটা জিজ্ঞাসা করবেন কাশীপুরে আপনার দলের লোকদের কাছে। এই হচ্ছে আপনাদের গণতন্ত্রের নমুনা, নির্বাচনের আগে আমরা এই গণতন্ত্র দেখেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি এখন সংক্ষেপে দু'-একটি কথা বলতে চাই। বিরোধী দলের নেতাকে যখন বাধা দেওয়া হচ্ছিল যে আপনি ইংরাজীতে বলবেন না, বাংলায় বলুন তখন তিনি জোর করে বললেন আমি যখন যে-কোন ভাষায় বলবো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, তখন আমার পিছন থেকে একজন সদস্য বললেন যে আপনি যখন যে-কোন দলে যোগদান করবেন। এটা তাঁর ব্যক্তিগত ব্যাপার, যখন যে-কোন ভাষায় বলতে পারেন, এবং যে কোন দলে যোগদান করতে পারেন। কিন্তু এই রকম-ভাবে বারবার দল পালটালে জনতার কাছে সাধারণভাবে ঐ নেপালবাবুর যে হাল হয়েছে ও'রও সেই হাল হবে। আমি যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে বিরোধী দলের নেতা হিসাবে সিদ্ধার্থ-

বাবু খুব জোরের সঙ্গে বলেছেন যে আইন শৃঙ্খলা ভেঙ্গে পড়ছে যুক্তফ্রন্ট সরকার আসার পর। গণতন্ত্র সম্পর্কে কিছু কথা বলতে গিয়ে তিনি উদাত্ত আহ্বান জানিয়ে বলেছেন যে আমার দলের পক্ষ থেকে যদি কোথায়ও কিছু হয়ে থাকে তাহলে আপনারা বলুন আমরা অনুসন্ধান করবো এবং তার ব্যবস্থা গ্রহণ করবো। আমি শুধু যাচাই করবার জন্য তাঁকে বলবো যে তিনি মনের থেকে একথা বলছেন, নাকি যেমন ব্যবহারজীবী হিসাবে ঐ আসামীর হয়ে মামলা করেন আবার ফরিয়াদীর হয়েও মামলা করেন সেইভাবে সেকথা বলছেন। আমি যেখানে বাস করি সেই বেলেঘাটা এলাকায় এই নির্বাচনের আগে প্রথম একটি রাজনৈতিক খুন হল, বিশ্বনাথ চৌধুরী ৭ই সেপ্টেম্বর, ১৯৬৮ সালের শেষ রাত্রে। খুনী আশ্রয় নিলেন কংগ্রেসী কাউন্সিলারের বাড়ীতে। কংগ্রেসী কাউন্সিলার তাঁকে বিনা ভাড়ায় একটা বাড়ীতে থাকতেও দিয়েছিলেন এবং সেই বাড়ীতে তিনি আশ্রয় নিয়ে আছেন। আশপাশে বহুলোক থানায় ফোন করলেন, ডেপুটি কমিশনার অব পুলিশকেও ফোন করলেন কিন্তু তাঁকে ধরার কোন ব্যবস্থা হচ্ছে না। প্রায় দু'-তিন হাজার লোক সেই বাড়ী ঘেরাও করে রাখলেন। শ্রীজ্যোতি বসুর সাহায্য নিয়ে কমিশনার অব পুলিশকে টেলিফোন করলেন। বেলা ৮টার সময় ঐ কংগ্রেসী কাউন্সিলারের ঠাকুরঘর থেকে সেই খুনী আসামীকে বের করা হল। কিন্তু এমনি প্রভাব ছিল ঐ পুলিশের উপর যে সেই কংগ্রেসী কাউন্সিলারকে ধরলেন না, জিজ্ঞাসাবাদ করবার জন্য তাঁকে আটকও রাখলেন না। এই হচ্ছে ও'দের গণতন্ত্র এবং গণতন্ত্র এতই চমৎকার যে বেছে বেছে এমন টিকিট দেন যে সেই ভদ্রলোককে আমরা আশা করেছিলাম যে বোধ হয় কংগ্রেসী কাউন্সিলারের পদ থেকে খারিজ করে দেবেন কিন্তু তা না করে সেই ভদ্রলোককে এম এল এ-র টিকিট দিলেন। এমনি ও'দের গণতন্ত্র। সেই ভদ্রলোক স্বাভাবিকভাবে প্রতিদ্বন্দ্বিতায় আগের বার যে ভোটে হেরেছিলেন আমাদের শ্রমমন্ত্রীর কাছে, এবারে তার চারগুণ ভোটে হেরে গেলেন। এমনি গণতন্ত্র নিয়ে ও'বা বেঁচে থাকেন। সেজন্য আমি বলছি যে আপনি প্রকাশ্যে বলুন এই রকম মানুষকে আপনার সঙ্গে কেন রাখেন এবং বোধ হয় সেই কারণেই আপনাদের ঐ হাল হয়েছে জনসাধারণেব সামনে। আর একটি ঘটনার কথা উল্লেখ করে আমি বলতে চাই আর একজন মাননীয় সদস্য শ্রীনেপাল রায় তিনিও আইন শৃঙ্খলাব কথা বললেন। তাঁর এলাকায় যুক্তফ্রন্টের যিনি পবাজিত প্রার্থী তাঁর নাম উল্লেখ কবে কিছু কিছু কথা বললেন। অবশ্য এ'দের দিকে তাকিয়ে মাঝে মাঝে আমার মনে একটু সহানুভূতি জাগে। আমি আমাদের দলের বন্ধুদের বলি যে হালটা কি হয়েছে দেখুন, মাত্র ৫৫ জনে এসে দাঁড়িয়েছে। বেচারীরা বাইরে কোথায়ও সভা-সমিতি করতে পারছেন না, বিধানসভায় দুটো কথা বলবেন—কথা বলার উদ্দেশ্যত বুঝতেই পাবছেন এখানে তাঁরা যে কথা বলছেন ও'দের কথা কাগজে ছাপাচ্ছে না, কাবণ কাগজের সঙ্গে ও'দেব ব্যবস্থা আছে, পেটোয়া কাগজ, দেখলেন না কালকে কাউন্সিলে শ্রীনির্মল ভট্টাচার্য কিছু কথা বললেন সমাজবিরোধীদের ঘটনা তুলে সেগুলি আনন্দবাজার কাগজে শেষ পাতায় বড় বড় করে ছাপান হয়েছে। অথচ আমরা কত ঘটনার কথা তুলে ধরছি তার একটিও কাগজে বের হয় না। তাঁরা বিধানসভা, বিধান পরিষদে দু'-একটা কথা বললে কাগজে বেরুবে সেই হিসাবে তাঁরা বলতে চান। আর নেপালবাবু ত হতাশায় ভেঙ্গে পড়ে বলেই ফেললেন যে আমি কেন্দ্রে জিতেছি বটে কিন্তু জিতেও বিজয় সভা করতে পারছি না। কববেন কি কবে? লোকে যে পেদাবে। লোক যাবে না, আর যিনি হারলেন তিনি করছেন কি, না মিছিল কবছেন, বুক ফুলিয়ে মিছিল করছেন।

লোকেবা প্যাঁদাবে যে, কোন লোক যাবে না। কিন্তু যিনি হারলেন তিনি বুক ফুলিয়ে মিছিল করছেন। বাংলা দেশে যুক্তফ্রন্ট জিতেছে সেই গর্বে আমরা মিছিল করছি। স্যাব, ও'ব ভক্তবৃন্দ যারা আছে, যাদের উপর ভর করে উনি দাঁড়িয়ে আছেন বাংলা দেশে তারা অজানা নয়। উনি আমার নির্বাচনী এলাকাতেই থাকেন এবং সেই হিসেবে আমি একদিন সেখানে গিয়ে জিজ্ঞাসা কবলাম যে নেপালবাবুর বাড়িটা কোথায় বলতে পারেন? কয়েকজন আমাকে বললেন যে এখানে তো অনেক নেপালবাবু আছেন, আপনি কি "সিমেন্ট নেপালের" কথা বলছেন? আমি তখন বললাম "সিমেন্ট নেপাল" মানে? তাঁরা আমাকে বললেন আপনি যাঁকে খুঁজছেন ইনিই সেই লোক। যাদেব উপব ভর করে উনি দাঁড়িয়ে আছেন তাবা রাতের অন্ধকারে কি ঘটনা

ঘটাচ্ছে সে সম্বন্ধে কয়েকটি কথা তাদের দলপতিকে জানাচ্ছি। গত ১২ই ফেব্রুয়ারী তারিখে একটা মিছিল বেরিয়েছিল এবং তাতে যুক্তফ্রন্টের যিনি পরাজিত প্রার্থী তিনি ছিলেন এবং আমিও মিছিলে যোগদান করবার জন্য গিয়েছিলাম। আমি দেখলাম চতুর্দিক থেকে বোমা বর্ষণ হচ্ছে। উনি বললেন পেছন থেকে আমাদের দলের লোকেরা বোমা মেরেছে। আমি তাঁকে জিজ্ঞাসা করছি উনি কি আমাদের দলের লোক হিসেবে পেছনে ছিলেন? স্যার, লোকেরা দেখিয়ে দিল এই বাড়ীতে তাঁর ঘন ঘন যাতায়াত আছে এবং এই বাড়ীর ছাদের উপর থেকে বোমা পড়ে সেই ছেলেটির মাথা উড়ে গেল। সেই ছেলেটির নাম হচ্ছে হারাধন দত্ত। তাকে হাসপাতালে দেখতে গিয়ে দেখি অনেক লোক সেখানে জড়ো হয়েছে এবং তাঁরা আমাকে জিজ্ঞাসা করছেন, দেখুন আমার ছেলেকে খুঁজে পাচ্ছি না, ভাইকে খুঁজে পাচ্ছি না, দাদাকে খুঁজে পাচ্ছি না— কোথায় গেল তারা? আমি আমার কয়েকজন বন্ধুকে নিয়ে হাসপাতালে গিয়েছিলাম দেখবার জন্য। স্যার, গিয়ে দেখি তাকে চেনা যায় না। জামা কাপড় পরা ঠিকই আছে, কিন্তু মুখের সমস্ত কিছু উড়ে গিয়ে শুধু থুতনী ঝুলছে। সেই ছেলেটির এই রকম হাল করলেন ওই নেপালবাবুর লোকেরা। স্যার, যেদিন নির্বাচন হচ্ছে সেদিন দেখলাম বেলেঘাটার সেই পলাতক খুনি আসামি নেপালবাবুর জিপে করে নির্বাচন করে বেড়াচ্ছেন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** আমার কোন জিপ ছিল না।

**শ্রীকৃষ্ণগোপাল বসুঃ** আপনার কোন জিপ নেই একথা কেউ বিশ্বাস করবে না। আপনি যে কাজকর্ম করেন তাতে আপনার অনেক জিপের দরকার। যাহোক, এই ঘটনার সঙ্গে তিনি যুক্ত আছেন এবং তাঁর প্রধান সহকারী হচ্ছেন অফিসার ইন চার্জ, জোড়াবাগান পুলিশ স্টেশন। যেদিন যুক্তফ্রন্ট সরকার গদিতে বসলেন সেই ভদ্রলোক মাননীয় সদস্য নেপালবাবুর পরামর্শে দীর্ঘদিনের ছুটিতে গেলেন এবং তারপর সেই এলাকা থেকে বদলী হলেন। উনি বলেছেন যে অনুসন্ধান চান। আমি স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ করব এনকোয়ারী করুন এবং দেখবেন প্রথম আসামী হিসেবে প্রমাণিত হবেন এই ভদ্রলোক যিনি আজকে শান্তি-শৃঙ্খলার কথা বলছেন। মাননীয় অধ্যক্ষমহাশয়, আপনার মাধ্যমে বলতে চাই যে, এঁরা যখন কোন আলোচনা সভায় কিংবা বিধানসভায় শান্তি-শৃঙ্খলার কথা বলেন তখনই আমার বুক দুর দুর করে ওঠে। যেদিন শুনলাম সিদ্ধার্থবাবু এবং অশোক সেন গিয়েছেন মুখ্যমন্ত্রী এবং জ্যোতিবাবুর সঙ্গে দেখা করে শান্তি-শৃঙ্খলার কথা বলতে তখনই বুঝলাম যে চারিদিকে পরিকল্পনা চলছে। হামলার পরের দিন কাগজে দেখলাম ঠিক তাই হয়েছে—অর্থাৎ ৪।৫টি জায়গায় হামলা হয়েছে। এঁরা সাজিয়ে গুছিয়ে যান এবং একদল লোককে বলে যান রেডি বোমা নিয়ে, আমরা যেই আলোচনা করব তোরা তখন পেছন থেকে ঝাড়বি। কালকে যখন সিদ্ধার্থবাবু আইন শৃঙ্খলার কথা বলছিলেন তখন আপনারা হয়ত কেউ কিছু ভাবেন নি কিন্তু আমার বুক দুরদুর করছিল। কাগজে দেখি দুর্গাপুরে আই এন টি ইউ সি-র লোকেরা ঝাঁপিয়ে পড়লেন আমাদের কয়েকজন কর্মীর উপর এবং তার ফলে তারা আহত হয়ে পড়ে রয়েছেন এবং একজন মরেও গেছেন। আমি জানতে চাই এই ব্যাপারে অনুসন্ধান করবেন কি না? অমাদের মন্ত্রী যতীন চক্রবর্তী মহাশয় এখানে বসে আছেন। স্যার, আমি অত্যন্ত গুরুত্ব সহকারে এবং দায়িত্ব নিয়েই বলছি যে, নির্বাচনের দিন দেখলাম তাঁর এলাকায় ভোটের ক্যাম্প ভেঙ্গে দিল এবং কংগ্রেস প্রার্থী তাঁর পাশে দাঁড়িয়ে রয়েছেন। কংগ্রেসী গুণ্ডারা হামলা করছে, ক্যাম্প ভাঙ্গছে এই কি গণতন্ত্র? স্যার, গণতন্ত্র রক্ষা করবার ব্যাপারে বিরোধীদলের লোকেরা যা বোঝেন আমরা তা বুঝি না। তাঁরা গণতন্ত্র বলতে বোঝেন কালোবাজারী, ফাটকাবাজারী, শিল্পপতি, জমিদার, জোতদার এবং সমাজবিরোধীদের রক্ষা করবার গণতন্ত্র। আর আমাদের গণতন্ত্র হচ্ছে খেটে খাওয়া মানুষ, কল কারখানার শ্রমিক এবং ক্ষেত-খামারের কৃষকদের রক্ষা করবার গণতন্ত্র। তাই যুক্তফ্রন্ট সরকার পুলিশকে নির্দেশ দিয়েছেন যে, গণতান্ত্রিক আন্দোলন দমন করবার কাজে পুলিশ ব্যবহৃত হবে না। কিন্তু স্বরাষ্ট্রমন্ত্রী একটা কথা জোরের সঙ্গে বলেছেন বলে তাঁকে অভিনন্দন জানাই। অর্থাৎ যারা দাঙ্গা করবে—এই নেপালবাবুর দল যারা দাঙ্গা করবে—তাদের শুধু জেলে আটক করা হবে না, দরকার হলে গুলি করা হবে। সাধারণ মানুষের শান্তি যারা বিনষ্ট করে তাদের গণতন্ত্রে রক্ষা করবার সুযোগ দেওয়া হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্যের শেষে আমরা

নির্বাচনের সময় সাধারণ মানুষকে যে কথা বলেছি এবং কংগ্রেসীরা যে কথা বলেছেন তার পার্থক্যটা আপনার কাছে বলতে চাই। কংগ্রেসীরা বলেছেন আমাদের ভোট দাও, এম এল এ কর, আমরা মন্ত্রী হব এবং আপনারা চোখ বুজে থাকবেন আমরা সিমেন্ট চুরি করব। আর আমরা বলেছি আমাদের ভোট দাও, আমাদের ভোট দাও, আমাদের এম এল এ কর, আমরা মন্ত্রী হব এবং আপনারা যারা আমাদের ভোট দেবেন তাঁরা জেগে থাকুন, আন্দোলন করুন, আমরা আপনাদের মদত দেব এবং আপনারা আমাদের আন্দোলন সমর্থন করুন। গণতন্ত্রের এই পার্থক্যটা দয়া করে একবার বুঝুন।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায়ঃ** স্যার, কালকেই হাইকোর্টের একজন বিচারপতিকে দিয়ে একটা বিচার বিভাগীয় তদন্ত সুরু করুন এবং সেখানেই বিচার হোক বাংলা দেশে যে গোলমাল হচ্ছে এটা কারা করছে। আমি তাঁর চ্যালেঞ্জ অ্যাকসেপ্ট করলাম। সরকার পক্ষের কোন মন্ত্রী এখানে নেই। আমার কংক্রীট প্রোপোজাল হচ্ছে একটা বিচার বিভাগীয় তদন্ত হোক।

[5-20—5-30 p.m.]

**Shri Abdul Karim Chodudhury :**

माननीय स्पीकर महोदय, माननीय राज्यपाल ने जो भाषण हाउस के अन्दर दिया है, मैं उसका समर्थन करते हुए शुक्रिया अदा करता हूँ। इस मौके पर मैं यह कहना चाहता हूँ कि १९६८ के २० जनवरी की आधी रात में हमारे भाई चौधरी मोहम्मद आफाक की हत्या की गई थी। उस हत्या को छुपाने के लिए उसे मोटर कार एक्सीडेण्ट का रूप दिया जाता है। लेकिन वास्तव में ऐसी बात नही है। वाकिया यह है कि उस रात को वो अपने मस्तान गुरु के साथ आज्ञा का पालन करते हुए सिलीगुड़ी से वापस आ रहे थे। वह एक भाड़े के मोटर कार पर थे और इस्लामपुर प्रापर से ३-४ मील के फासले पर एक्सीडेण्ट होता है। उस गाडी में सात व्यक्ति थे। लेकिन उन सात व्यक्तियों मे से केवल चौधरी मोहम्मद आफाक की मृत्यु होती है और बाकी सब लोग बच जाते है। बाकी और किसी को चोट-वोट नही लगी। और न जख्मी हुए। अगर यही हकीकत होता और एक्सीडेण्ट होता तो उनमें से और २-३ व्यक्ति मरते या बुरी तरह जख्मी होते। इसलिए इससे जाहिर होता है कि ये कोई एक्सीडेण्ट नहीं है बल्कि कोल्ड मर्डर है। इस मर्डर के फेक्टस एण्ड सर्कमटान्सेस का एक ममोरण्डम बनाकर श्री पी० सी० घोष जब कांग्रेस—पी० डी० एफ० कोयलीशन मिनिस्टरी के चीफ मिनिस्टर थे, तब दिया था और टेलीग्राम भी किया था। होम मिनिस्टर और आई० जी० को भी मेमोरण्डम की कापियां और टेलीग्राम से खबर किया था। उनसे इस मर्डर का प्रापर इन्भेस्टीगेशन का डिमाण्ड किया था। लेकिन आज तक एक वर्ष हो गया, इस मर्डर के बारे में कोई जांच-पड़ताल नही किया गया।

इसलिए स्पीकर महोदय, मैं आपके माध्यम से नए युक्त फ्रान्ट के माननीय मुख्य मंत्री और होम मिनिस्टर से दरखास्त व निवेदन करता हूँ कि उक्त घटना की उचित री-इन्भेस्टीगेशन तथा सी० आई० डी० द्वारा जांच-पड़ताल करवायें ताकि असल मुजरिम—कल्प्रीट्स पकड़ा जाय। और उसे आइन के अनुसार उचित सजा मिले और मरनेवाले दुखी परिवार को न्याय मिले।

मैं एक जरूरी बात की ओर सरकार का ध्यान दिलाना चाहता हूँ और वह यह है कि हमारा मुहकमा—इस्लामपुर सबडिविजन विहार से लिया गया ट्रान्सफर्ड एरिया है। इस सब-डिविजन में चार थाने है। इन चारों थाने के इलाकों में रोज डकैती होती है। पूर्वी, पाकिस्तान और बोर्डर के डकैत बन्दूक-हथियार लेकर आते हैं और गरीब किसानों के घर

बैल-बछड़े, भैंसे और गायों को लूट कर ले जाते हैं। बन्दूक के डर के मारे किसान बेचारे अपनी चीजों को नही बचा पाते हैं। इसलिए हम सरकार से दरख्वास्त करते हैं कि वह इनकी रक्षा के लिए कोई पोख्ता उपाय सोचे और इस डेली डकैती को रोके। अन्तम में मैं गवर्नर के भाषण को समर्थन करते हुए अपनी बात को खत्म करता हूँ।

**ডাঃ সুনীলকুমার মিত্র:** শ্রদ্ধেয় স্পীকার মহাশয়, লক্ষ লক্ষ জনতার প্রতিনিধির ধিক্কার ধ্বনির মাঝখানে রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তার জন্য আমি তাঁকে অভিনন্দন জানাচ্ছি। সেই সঙ্গে সঙ্গে আমি মাননীয় সদস্য শ্রীরবীন মুখার্জি যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন তার সমর্থনে আপনার কাছে একথা রাখতে চাই যে রাজ্যপাল ইচ্ছাপ্রণোদিতভাবে মন্ত্রিসভার অনুমোদিত যে বক্তব্য লেখা হয়েছিল সেই বক্তব্যের দুইটি অনুচ্ছেদ বাদ দিয়ে যেভাবে বক্তব্য রেখে গেলেন যেভাবে সংবিধানকে পদ দলিত করে গেলেন তার পিছনে কি রহস্য আছে? তবে কি আমরা ভেবে নেবো যে কেন্দ্রীয় মন্ত্রিসভা এবং সেই সঙ্গে সঙ্গে প্রতিক্রিয়াশীল চক্র কায়েমী স্বার্থের দল পশ্চিম বাংলার কংগ্রেস এবং রাজ্যপাল এক সঙ্গে যে চক্র করেছিল গত দুই বছর ধরে তার কি এখনও শেষ হয় নি? তার সাধ কি এখনও মেটে নি। আমি তাই আপনার মাধ্যমে জানাতে চাই যে জনতার দরবারে আমরা সবাই হাজির হয়েছিলাম, জনতার রায় অত্যন্ত সুস্পষ্ট এবং সেই রায় আজ যদি মেনে নিতে না চান তাহলে আমরা আবার চ্যালেঞ্জ জানাচ্ছি। যদি আবার চক্রান্ত করেন তাহলে সেই চক্রান্তের মোকাবিলা যুক্তফ্রন্ট সরকার করতে জানে। আজকে মাননীয় সদস্য শ্রীনেপাল রায় স্বীকার করে নিয়েছেন এবং তিনি বলেছেন যে যুক্তফ্রন্ট সরকারকে উৎখাত করা সম্ভব হবে না। কেন না তিনি বুঝেছেন যে যে ঘুঘুর বাসা তারা করেছিলেন তার ফল হচ্ছে ঐ ৫৫ নম্বর এই বিধানসভায় উপস্থিত হয়েছেন। সেই ঘুঘুর বাসা সেই জেলা পরিষদ সেই স্কুল বোর্ড সেখানে আমরা ঢেলা ছুঁড়ে দিয়েছি এবং আমরা বিশ্বাস করি যে আগামী দিনে যদি সেই চ্যালেঞ্জ হয় তাহলে ঐ ৫৫ জনের জায়গায় ৫ জন এসে ঠেকবে—আশ্চর্য হবার কিছুই নেই। আইন শৃঙ্খলার কথা আমি গতকাল থেকেই শুনে আসছি বিরোধী পক্ষের সদস্যদের মুখ থেকে। আইন শৃঙ্খলা তাদের সময় ছিল বৈকি—আমরা দেখেছি আইন ছিল জমিদার, জোতদার, মিল মালিকদের জন্য। তারা পিটিয়েছে অকথ্যভাবে পুলিশ দিয়ে জনতা যখন আন্দোলন করতে গেছে চাষীরা যখন আন্দোলন করতে গেছে—তাদের গলার টুঁটি টিপে ধরা হয়েছে। এইভাবে আন্দোলনকে স্তব্ধ করে দিয়ে শান্তি বিরাজ করেছে। আমি আপনার মাধ্যমে আজ এই হাউসে রাখতে চাচ্ছি যে হাওড়ার কল্যাণপুর কেন্দ্রে আইন শৃঙ্খলার কি অবস্থা হয়েছে তার প্রমাণ রাখতে চাচ্ছি। কল্যাণপুর কেন্দ্রে নির্বাচন প্রাক্কালে পর পর তিনটি খুন করা হয়েছে। প্রথম খুন করা হয়েছে বাংলা কংগ্রেসের সহ সভাপতিকে। সেই আসামীকে যখন ধরা হোল তখন কংগ্রেসীরা ফতোয়া দিয়ে বললেন যে এর সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই। কিন্তু সেই লোক যখন বেকসুর খালাস হয়ে ফিরে এলেন তখন কংগ্রেস তার গলায় মালা দিয়ে বন্দেমাতরম ধ্বনি দিয়ে পথ পরিক্রম করা হোল। তারপর চিকুর গ্রামে একজন মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্যকে হত্যা করা হোল। তখন কংগ্রেসীরা বললেন এর সঙ্গে আমাদের কোন সম্পর্ক নেই। কিন্তু আমরা দেখেছি যে তাকে জামিনে খালাস করবার জন্য এম এল এ, এম পি-রা দিল্লী পর্যন্ত ঘোরাফেরা করলেন। আমরা দেখেছি নির্বাচনের ১০ দিন আগে কংগ্রেসীরা সভা করে তার গুণগান গেয়েছে। তারপর মার্কসবাসী কমিউনিস্ট পার্টির একজন সদস্যকে হত্যা করা হোল তিন দিনের মধ্যে। আমি আপনার মারফত পুলিশ মন্ত্রীর কাছে অনুরোধ রাখছি যে সেই সমস্ত আসামীরা যে এখনও নিখোঁজ আছে তাদের যাতে খুঁজে বের করা হয় তার ব্যবস্থা করুন।

[5-30—5-40 p.m.]

এই আইন শৃঙ্খলা তাঁরা কোথায় নিয়ে গিয়েছিলেন সেটা আপনার কাছে তুলে ধরতে চাচ্ছি। সিদ্ধার্থবাবু, অশোক সেন মহাশয় চলে এসেছিলেন আইন শৃঙ্খলা কি করে রাখা যায়। তাঁরা ঘরপোড়া গরু। সিঁদুরে মেঘ দেখলে ভয় পায়। তাঁরা জানেন যে, তাঁরা অকথ্য অত্যাচার

ালিয়ে গেছেন। রাজনৈতিক কর্মীদের উপর নির্যাতন করেছেন, মারধোর করেছেন, জেলে পুরে দয়েছেন। সেই ঘটনা যদি ঘটে যায়, এই ভয় তাঁদের মনে আছে। আমি বলতে চাই যে আমাদের ুক্তফ্রন্ট সরকার সেইভাবে নোংরামী করে চলবে না। তারা চান মেহনতী মানুষ, শ্রমিক, কৃষক তারা যে সংগ্রাম করে যাবে ন্যায়ভাবে তার পাশে তাঁরা সাথী হয়ে থাকবেন। আমি হাওড়া জেলার দু'-একটি কথা রাখতে চাই। হাওড়া জেলা ঘাটতি জেলা, এই জেলায় বন্যা হয়ে গেছে। এই জেলার মানুষ আবার বানের আশংকা করছে। ডি ভি সি এরিয়ায় তারা অত্যন্ত ভয় করছে। সেজন্য আমি আপনার মারফত মন্ত্রিমহোদয়কে বলবো এই বন্যা প্রতিরোধের জন্য তাঁরা যেন আশু ব্যবস্থা গ্রহণ করেন। চালের ব্যাপারে, সেচের ব্যাপারে আমি বিভাগীয় মন্ত্রীদের দৃষ্টি আকর্ষণ করছি, এই বলে যে ছোট ছোট সেচের পরিকল্পনা আছে—ছোটখাট যে-সমস্ত খাল আছে সেগুলোর যদি সংস্কার করা হয় তাহলে কয়েক হাজার বিঘা জমি তারা চাষ করতে পারে এবং হাওড়ার ঘাটতিও খানিকটা পূরণ হতে পারে। এই সঙ্গে সঙ্গে কতকগুলি এলাকা যেমন বাঁশ-বেড়িয়া এলাকা, যেটা সমস্ত সভ্য সমাজ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে, সেখানে চিকিৎসার অভাবে রোজ মানুষ মৃত্যুমুখে পতিত হয় পথ্যের অভাবে চিকিৎসার অভাবে। সেখানে কংগ্রেস সরকার প্রতিশ্রুতি দিয়েছিলেন যে হেলথ সেন্টার করে দেবেন কিন্তু এখনও পর্যন্ত কিছুই হয় নি। আমি স্বাস্থ্য মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যাতে ঐ সমস্ত এলাকায় তাড়াতাড়ি হেলথ সেন্টারের ব্যবস্থা করতে পারেন তার দিকে যেন দৃষ্টি দেন, যেগুলি বন্যাবিধ্বস্ত এলাকা হয়েছিল সেখানে মোবাইল ইউনিট ছিল, তা তুলে দেওয়া হয়েছে। সেখানে মোবাইল ইউনিট যাতে আবার চালু করেন তার দিকে যেন দৃষ্টি দেন। আমি সবশেষে আপনার মারফত আমাদের শিক্ষা মন্ত্রিমহাশয়ের কাছে একটা কথা রাখবো যে পশ্চিম বাংলায় ইলেকশনের পরে আমরা দেখেছি ১৮।১৯শে ফেব্রুয়ারী প্রচুর প্রাথমিক শিক্ষককে অ্যাপয়েন্টমেন্ট দেওয়া হয়েছে—তারিখ দেওয়া হয়েছে ৬।৭ই ফেব্রুয়ারী। আমি অনুরোধ করবো শিক্ষামন্ত্রীকে আপনার মাধ্যমে এগুলি তদন্ত করে সত্যিকারের একটা বিহিত ব্যবস্থা করা হোক। আমি সর্বশেষ আবার রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন তাকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তৃতা শেষ করছি।

**Shri Sasanka Sekhar Mondal:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদসূচক প্রস্তাব সমর্থন করতে উঠে আমি কয়েকটা কথা বলবো। এই সভাতে ঐ ভাষণকে কেন্দ্র করে সাংবিধানিক গণতন্ত্র রক্ষা এবং তার নিধান এবং তার সঙ্গে সঙ্গে কেন্দ্রিয় সরকারের বাংলা দেশের প্রতি বিমাতৃসুলভ মনোভাব এবং তার সঙ্গে সঙ্গে নির্বাচনোত্তর এবং নির্বাচনের পর আমাদের দেশে আইন-শৃংখলা ভেঙ্গে পড়েছে বলে কথা উঠেছে। সেই সমস্ত কথার মধ্যে যাবার এখন সময় নেই এবং শ্রোতাও নেই। অধ্যক্ষমহাশয়, আমি যে জেলা থেকে এসেছি সেই জেলার কয়েকটা সমস্যার কথা আপনার মাধ্যমে এই বিধানসভার সদস্যদের কাছে এবং মন্ত্রিমণ্ডলীর কাছে তুলে ধরবার চেষ্টা করছি—সেটা হল বীরভূম জেলা, শিল্পশূন্য কৃষিপ্রধান জেলা। আজকে পশ্চিম বাংলা যে কয়টি জেলা খাদ্য উৎপাদন সম্পর্কে অগ্রণী হয়েছে, তার মধ্যে বীরভূম অন্যতম। ময়ূরাক্ষী সেচ-প্রকল্পের মাধ্যমে বীরভূমের চাষীরা যে ধরনের অধিক ফলনশীল ফসল লাগাতে আরম্ভ করেছে এবং তারা যে রেকর্ড করেছে আই আর-৮, তাই চুং ইত্যাদি ব্যাপারে তাতে আমাদের আগে যাঁরা ছিলেন পি ডি এবং মন্ত্রীরা এবং আমাদের গণতন্ত্র হত্যাকারী এবং সংবিধানকে পদদলিত করা মহামতী রাজ্যপাল ও নির্বাচনের আগে বীরভূমের চাষীদের ইনসেনটিভ দেবার জন্য গিয়েছিলেন। কি কংগ্রেস নির্বাচনকে ইনসেনটিভ করতে গিয়েছিলেন, সেটা আমি ঠিক বলতে পারছি না। তিনি সেখানে গিয়ে দেখে এসেছেন এবং সেখানে এই সমস্ত অঞ্চলের চাষীদের অধিক ফলনশীল ফসল বোনার জন্য অনেক প্রশংসা করে এসেছেন। আজ বীরভূম থেকে কতকগুলো লোক এখানে এসেছে, তারা এসে এখানে জানিয়েছে, খাদ্যমন্ত্রীর কাছেও গিয়েছিলাম এখনই, তারা জানিয়েছে যে, গম উৎপাদনের হার খুব ভাল হয়েছে এবং সেখানে গম ইতিমধ্যেই অনেক জায়গায় উঠেছে যেগুলো আর্লি ভ্যারাইটি এবং লেট ভ্যারাইটিগুলো অল্প দিনের মধ্যেই উঠবে। কিন্তু চাষীর সেখানে গমের মূল্য যেভাবে পড়বার দিকে রয়েছে তাতে মাথায় হাত দিয়ে বসেছে। সেখানকার চাষীরা আলু উৎপাদন করেছে। কিন্তু আলুর দর যেভাবে পড়তে আরম্ভ

করেছে তাতে চাষীরা ভাবতে আরম্ভ করেছে আগামী বছরে তারা সেইসব চাষ করবে কি না রাজ্যপালের ভাষণে যেখানে অধিক ফলনশীল ফসলের প্রতি আগ্রহ দেখান হয়েছে এবং সেই সমস্যার সমাধানের জন্য তাকে সাহায্য করবার জন্য যেসব কথা বলা হয়েছে, আমি সেগুলো অত্যন্ত মনোযোগ সহকারে দেখেছি। মাননীয় অধ্যক্ষমহাশয়, কৃষিতে সাবসিডি আজকে দেওয় উচিত। আমরা দেখেছি শিল্পপতিদের বহুদিন ধরে আমাদের এই বিগত সরকার যারা ছিলেন ২০।২২ বছর ধরে তাঁরা অনেক শিল্পে সাবসিডি দিয়েছেন। কিন্তু কৃষিতে সাবসিডি দেওয়ার ব্যবস্থা আজ পর্যন্ত দেখতে পাওয়া যায় নি। পাম্প মেশিন কেনবার জন্য সরকারের তরফ থেকে অনুদান দেওয়ার ব্যবস্থা ছিল। কিন্তু সেটা পরমাণু দানে পরিণত করেছিলেন। কারণ, এটা কিছুদিন আগে মহামান্য রাজ্যপালের শাসনের সময় বন্ধ করে দেওয়া হয়েছে। শুধু পাম্পের জন্য যে সাধারণভাবে সাবসিডি ছিল সেটা দেওয়া হচ্ছে। আমি আপনার মাধ্যমে নিবেদন করতে চাই যে, সেই হুকুমে বলা হয়েছে স্টেট ব্যাঙ্কের থ্রুতে তাদের পাম্প মেশিন নিতে হবে। সরকার আর সাবসিডি পাম্প মেশিনে দিতে পারবে না। এছাড়া সারের কথা বলব। আপনি দেখে থাকবেন এই বাজেটে যে কেন্দ্রীয় সরকার প্রস্তাব করেছেন সেই বাজেটে অধিক ফলনশীল ফসলের জন্য যে রাসায়নিক সার প্রয়োজন হয় সেই সারের জন্য বেশি ট্যাক্স বা শুল্ক প্রয়োজন হয়। আমি বীরভূমের চাষীদের তরফ থেকে আপনার মাধ্যমে বিধানসভার সদস্যদের এবং আমার মন্ত্রিমণ্ডলীর নিকট এই কথাই বলতে চাই, এই অধিক ফলনশীল ফসল যদি আগ্রহশীল করে তুলতে হয়, আরও বাড়িয়ে তুলতে হয় এবং কৃষকদের মনে যদি প্রেরণার সৃষ্টি করতে হয় এবং দিনের পর দিন খাদ্যের ফলন বাড়াতে হয়, তাহলে নিশ্চয় কয়েকটি সমস্যার প্রতি দৃষ্টি রাখতে হবে। সারের মূল্য বাড়ালে চলবে না যে সমস্ত জায়গায় পাম্প মেশিন বসান হবে, সেখানে কৃষকদের সাবসিডি দিতে হবে এবং এই বারের গম যদি সরকার তরফ থেকে কেনবার ব্যবস্থা না হয়, তাহলে আগামী বার থেকে গমের উৎপন্নের দিকে কেউ নজর দেবে না। আজ দেখা করে খাদ্যমন্ত্রীর কাছে এই কথা নিবেদন করেছি। এখনই যদি সরকার থেকে গম কেনার ব্যবস্থা না হয় এবং সেই গম যদি রেশনে দেওয়ার ব্যবস্থা না হয়, তাহলে ভবিষ্যতে খুব অসুবিধা হবে। বীরভূমের নাম করেছি এবং এইভাবে যদি সারা বাংলা দেশে ব্যবস্থা নেওয়া হয় তবে এ খাদ্য-সংকট দূরীকরণে সহায়ক হবে সে সম্বন্ধে আমার কোন সন্দেহ নেই।

[5-40—5-43 p.m.]

সেজন্য আমি আমাদের যুক্তফ্রন্ট সরকারের কৃষিমন্ত্রী ও সেচমন্ত্রীর কাছে অনুরোধ করব যে গ্রামাঞ্চলে যেখানে পাম্প মেশিন দেওয়া হবে সেখানে বৈদ্যুতিক শক্তি যেন বৃদ্ধি করা হয় এবং তাহলেই গ্রামে বহু জায়গায় পাম্প মেশিন দিয়ে চাষীরা চাষ করতে পারবে। আজ বীরভূম কৃষি-ক্ষেত্রে অগ্রণী হয়েছে। কিন্তু এদিকে যদি এই সরকার দৃষ্টি না রাখেন তাহলে আমাদের বীরভূমের যে খাদ্য সমস্যা সমাধানের ক্ষমতা আছে সেটা নষ্ট হয়ে যাবে এবং কৃষিপ্রাণ বীরভূম যেখানে কোন শিল্প নেই সেই জায়গায় চাষীরা দুর্দিনে পড়বে, আর্থিক বিপর্যয়ের মধ্যে পড়বে। এই কথা বলে কমরেড রবীন মুখার্জি মহাশয়ের যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি শেষ করছি।

## Adjournment

The House was then adjourned at 5-43 p.m. till 1 p.m. on Thursday, the 13th March, 1969, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Assembly House, Calcutta, on Thursday, the 13th March 1969, at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri Bejoy Kumar Banerjee) in the Chair, 25 Ministers, 3 Ministers of State and 229 Members.

[1—1-10 p.m.]

**Shri Nepal Chandra Roy :**

মাননীয় স্পীকার, স্যার, একটা বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকালও আমি হাউসে বলেছিলাম যে বিভিন্ন জায়গায় গুণ্ডামী চলছে। আজকে এই মাত্র আমরা টেলিফোন পেলাম যে ২ জন কংগ্রেস কর্মীকে দুর্গাপুরে হত্যা করা হয়েছে। এ কে পাঠক, ও অনাথবন্ধু দাস এই দুজনকে হত্যা করা হয়েছে। এস ডি ও কে চিঠি লিখেছে। সি পি আই (এম) বলছে যে সি পি আই মেরেছে, আর সি পি আই বলছে যে, সি পি আই (এম) মেরেছে। এ ছাড়াও তারা কিং অ্যান্ড কোম্পানীর ২ জন ড্রাইভারকে বিষ খাইয়ে হত্যা করা হয়েছে। এসব জিনিষ পুলিশ মন্ত্রী এনকোয়ারি করে কালকে যাতে জবাব দেন তার জন্য আপনার মাধ্যমে আমি তাঁকে অনুরোধ জানাচ্ছি। সিরিয়াস ব্যাপার ৭ জন লোককে হত্যা করা হয়েছে গতকাল এবং আজকে এই দুই দিনে।

**শ্রীযতীন চক্রবর্তী:** কোন্ রেফারেন্সে উনি বলছেন, অন এ পয়েন্ট অফ অর্ডার স্যার উনি যে রেফারেন্স করছেন এটা পারমিসান নিয়ে করছেন কিনা—প্রপার ফর্ম-এ করছেন কিনা বলুন। এই সমস্ত ব্যাপার কলিং অ্যাটেনসানের মধ্য দিয়ে করছেন না কেন?

**শ্রীসিদ্ধার্থশংকর রায়:** যখন বেআইনীভাবে সারা রাজ্যে হত্যাকাণ্ড চলেছে তখন বলে মানা যায় না। আজ হত্যা হয়েছে বাংলা দেশে।

**শ্রীযতীন চক্রবর্তী:** হত্যা হয়েছে তার জবাব দেবো।

**Mr. Speaker:** Mr. Roy, you have made your submission. You have not taken any permission from the Speaker. It is not a Calling Attention motion. If you have anything, you just send a notice in time and I will help you.

**Shri Nepal Chandra Roy:**

আমি এইমাত্র খবর পেয়েছি। আপনার মাধ্যমে কেবল অনুরোধ করছি—পুলিশ মন্ত্রী যাতে জবাব দেন।

**Mr. Speaker:** You have made your submission. Now, please take your seat.

**Shri Jatin Chakraborty:** Sir, he has not taken your permission.

## Calling Attention to a Matter of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of imposition of curfew in Titagarh, called attention by Shri Sanat Kumar Raha on the 11th March 1969.

**Shri Jyoti Basu:**

মাননীয় স্পীকার মহাশয়, বিধানসভার সদস্য শ্রীসনৎকুমার রাহার টিটাগড়ে গত ৫।৩।৬৯ তারিখে সান্ধ্য আইন জারী এবং তথাকার বর্তমান পরিস্থিতি সম্পর্কে দৃষ্টি আকর্ষণী বিজ্ঞপ্তির উত্তরে আমি নিম্নলিখিত বক্তব্য উপস্থাপিত করিতেছি।

হোলির দিন উপলক্ষে টিটাগড় জুট মিল বন্ধ রাখার ব্যাপার লইয়া গত ৫।৩।৬৯ তারিখে ভোর ৫টা ১৫ মিঃ টিটাগড় পুরানিবাজার এলাকায় দুই দল কর্মীর মধ্যে ভয়ানক সংঘর্ষ বাধে। এই সংঘর্ষ ক্রমে সাম্প্রদায়িক গোলযোগে রূপান্তরিত হয়। প্রচন্ড ইষ্টকবর্ষণ ও হাত-বোমা নিক্ষেপের ফলে উভয় পক্ষের পাঁচজন আহত হয়। আহতদের মধ্যে ব্যারাকপুরের সার্কেল ইনস্পেক্টরও ছিলেন। পুলিশ দ্রুত ঘটনাস্থলে উপস্থিত হইয়া পরিস্থিতি আয়ত্বের মধ্যে আনে।

ঐদিন পুনরায় বেলা সাড়ে নয় ঘটিকার সময় টিটাগড় ওলানপাড়া অঞ্চলে রং ও ময়লা জল ছিটানো লইয়া দুই দল লোকের মধ্যে তীব্র সংঘর্ষ ঘটে। এই সংঘর্ষে যথেচ্ছ ইষ্টক বর্ষণ ও হাতবোমা নিক্ষিপ্ত হয়। স্থানীয় পুলিশ ১০ জনকে গ্রেপ্তার করে ও অবস্থা আয়ত্বে আনে। সংশ্লিষ্ট এলাকায় ১৪৪ ধারা জারী করা হয়। এতদ্ভিন্ন ঐ স্থানে যথেষ্ট পুলিশ মোতায়েন করা হয় এবং পুলিশী টহলের ব্যবস্থা করা হয়। ঐদিনই বৈকাল সাড়ে পাঁচ ঘটিকায় পুরানি-বাজার, বৌবাজার ও স্টেশন রোড এলাকায় হাঙ্গামা ছড়াইয়া পড়ে। ব্রহ্মস্থান মসজিদের সামনে একটি বোমা বিস্ফোরিত হয় এবং প্রায় আড়াই শত লোকের এক জনতা ঐ মসজিদে ইস্টক বর্ষণ শুরু করে। রাস্তার সমস্ত আলো নিভিয়া যায় এবং পরিস্থিতি গুরুতর আকার ধারণ করে। অবস্থা আয়ত্তাধীনে আনিবার জন্য জিলাশাসক ও পুলিশ সুপার দ্রুত ঘটনাস্থলে উপস্থিত হোন। যাহাতে পরিস্থিতির আরও অবনতি না ঘটে এজন্য সতর্কতামূলক ব্যবস্থা হিসাবে টিটাগড় থানার উপদ্রুত অঞ্চলে ৫।৩।৬৯ তারিখের রাত্রি ৯টা হইতে ৬।৩।৬৯ তারিখের ভোর ৫টা পর্যন্ত সান্ধ্য আইন জারী করা হয়।

আমার সহকর্মী মন্ত্রীরা ঐ ঘটনার পর উপদ্রুত অঞ্চল সফর করেন। শ্রীবরোদা মুকুটমণি ৬।৩।৬৯ তারিখে, সর্বশ্রী হরেকৃষ্ণ কোনার, প্রভাস রায় এবং শ্রীমতি রেণু চক্রবর্তী ৭।৩।৬৯ তারিখে এবং শ্রীভক্তিভূষণ মন্ডল ৯।৩।৬৯ তারিখে উক্ত স্থল পরিদর্শন করেন, শান্তি মিছিল পরিচালনা করেন এবং শান্তি কমিটি স্থাপন করেন। অবস্থা এখন সম্পূর্ণ স্বাভাবিক। তবে সতর্কতামূলক ব্যবস্থা হিসেবে এখনও উপদ্রুত অঞ্চলে পুলিশ মোতায়েন করা আছে। এ সম্পর্কে গত ১০।৩।৬৯ তারিখ পর্যন্ত মোট ১৯৩ জনকে গ্রেপ্তার করা হইয়াছে।

**Mr. Speaker:** I have received three notices of Calling Attention on the following subjects, namely:—

(1) Discrimination in matters of promotion amongst Bengali and non-Bengali employees and indiscriminate removal of the Bengali employees from service in Durgapur Steel Project—from Shri Golam Mohiuddin.

(2) Alleged stabbing of one Mrs. A. R. Bhattacharyya at Kalyani -from Shri Sanat Kumar Raha.

(3) Reported stabbing of a worker of A.V.B. Project at Durgapur from Shri Haradhan Ray, Shri Bamapada Mukherjee, Shri Sunil Basu Roy and Shri Lakhan Bagdi.

I have selected the notice of Sarbashri Haradhan Ray Bamapada Mukherjee, Sunil Basu Ray and Lakhan Bagdi, on the subject of reported stabbing of a worker of A.V.B. Project at Durgapur.

The Hon'ble Minister in charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:** Sir, a statement will be made on the 17th March, 1969.

## Panel of Chairmen

**Mr. Speaker:** In accordance with the provisions of Rule 9 of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly, I nominate the following members of the Assembly to form a panel of five Chairmen:—

1. Shri Hemanta Kumar Basu,
2. Shri Syama Prasad Barman,
3. Shri Monoranjan Hazra,
4. Shrimati Ila Mitra, and
5. Shri Panchkari De.

## Motion for a Vote on Account

**Mr. Speaker:** The general discussion of the Budget would take place in the next session of the Assembly. I would now request Shri Ajoy Kumar Mukhopadhyaya to move the motion for a Vote on Account.

**Shri Ajoy Kumar Mukhopadhyaya:** Sir, on the recommendation of the Governor I beg to move under Article 206 of the Constitution of India that a sum not exceeding Rs 1,02,50,89,000 only be granted to the Governor, on account, for or towards defraying the charges for the services and purposes during the part of the year ending on the 31st day of March, 1970, as detailed in Schedule and as to this motion I have made clear in my speech, while presenting the budget for West Bengal for the financial year 1969 70, that the time at our disposal is not sufficient to obtain within the current financial year vote of the Legislature on the demands for all grants for 1969-70. I propose to take the Vote on Account under Article 206 of the Constitution to enable the Government to carry on for a period of about four months.

[1-10 - 1-20 p.m.]

The House will again get the opportunity of meeting, discussing and passing the demands for grants for the whole of the year at a subsequent stage. Article 206 of the Constitution says, 'notwithstanding anything in the foregoing provisions of this Chapter, the Legislative Assembly of a State shall have power to make any grant in advance in respect of the estimated expenditure for a part of any financial year pending the completion of the procedure prescribed in article 203 for the voting of such grant and the passing of the law in accordance with the provisions of article 204 in relation to that expenditure.' In pursuance of article 206 I place before the House the demands for vote on account for the services and purposes as detailed in the schedule annexed to the motion during the year ending on the 31st March, 1970.

**Mr. Speaker:** There are 37 amendments to this motion which are in order. They are taken as moved. Discussion on the motion and amendments may now follow. I shall put the amendments and the main motion for the Vote on Account at 6 p.m. or earlier as soon as the discussion is concluded.

**Shri Azizur Rahman:** That the demand be reduced by Rs. 100.

**Dr. Nalinaksha Sanyal:** That the demand be reduced by Rs. 100.

**Shri Iswar Chandra Trikey:** That the demand be reduced by Rs. 100.

**Shri Anildhar Guha Neogy:** That the demand be reduced by Rs. 100.

**Dr. Md. Fazle Haque:** That the demand be reduced by Rs. 100.

**Shri Harun-or-Rashid:** That the demand be reduced by Rs. 100.

**Dr. Zainal Abedin:** That the demand be reduced by Rs. 100.

**Shri Bijoy Singh Nahar:** That the demand be reduced by Rs. 100.

**Shri Subodh Chandra Maity:** That the demand be reduced by Rs. 100.

**Shri Nil Kamal Sarkar:** That the demand be reduced by Rs. 100.

**Md. Ekramul Haque Biswas:** That the demand be reduced by Rs. 100.

**Sm. Abha Maiti:** That the demand be reduced by Rs. 100.

**Shri Abdus Sattar:** That the demand be reduced by Rs. 100.

**Shri Pijush Kanti Mukherjee:** That the demand be reduced by Rs. 100.

**Shri Nepal Roy:** That the demand be reduced by Rs. 100.

**Mr. Speaker:** I now request Dr Nalinaksha Sanyal to initiate the discussion.

**Dr. Nalinaksha Sanyal:** Mr. Speaker, Sir, I seek to move all amendments standing in my name together in order to save the time of this House. I desire to make a general observation covering the introductory speech of the Hon'ble the Chief Minister and the Finance Minister first and then go to invite particular attention to a few salient points.

Sir, the Hon'ble the Chief Minister has referred to the decision of the electorate. Certainly we all accept that in good grace and at the same time I would like to point out that this clear decision was also with a view to establish democratic practice for a stable Government for a pretty long time so that development work and the much needed relief to the ailing State of West Bengal may be ensured, and in that light we sincerely hope that the present United Front Government will remain really united and will serve the people in the manner promised in the speech of the Hon'ble Minister.

Sir, people are crying for food and shelter and medical and other social services. We have seen during the last elections how the economic life of West Bengal had been continually deteriorating, and in the Economic Review that has been circulated this fact has been corroborated. The Congress Party will unhesitatingly co-operate with all measures and steps that this Government will take for the amelioration of the conditions of the toiling masses While we accord our appreciation to the Hon'ble the Chief Minister's statement in this regard we also trust that he and his colleagues will see that rule of law may be maintained because as you all aware that it is peace that is fundamental for attaining progress and without peace and orderly society development works would be impossible. At the same time we would like to see that in all the measures and steps taken the unity of India and national integrity may not in any way be impaired.

In the name of social justice we should not rake up enraged feelings of provincial jealousy or sectional and communal distrust because that would only aggravate our difficulties. As explained in the 'Economic Review' the economic situation in West Bengal is really disquieting and it calls for utmost care in husbanding the resources of the State as much for augmenting the same

as for utilising whatever limited resources we have in the best possible manner avoiding wastefulness and ensuring efficiency. Jute, tea, textiles and iron and steel industries which are the backbone of the economy of West Bengal have been languishing. The jute industry has been suffering for the last 2 years primarily for want of sufficient quantity of raw jute of proper quality. The tea industry has been suffering for competitive expansion of tea in other parts of the world and also for the fiscal policy of the Central Government. The cotton textile industry has been suffering partly on account of inadequate supply of suitable raw cotton and partly because of certain essential weaknesses in the old industry as a result whereof it cannot compete with more modern technique and machinery introduced elsewhere. And all these difficulties have been further aggravated due to unfortunate industrial relations developing since 1967 The production of finished steel declined from 4.5 million tonnes in 1965 to 3.99 million tonnes in 1967, and increase in cost has gone ahead of the increase in prices. The recession in steel consuming industries, i.e., the engineering industries, has created a most difficult situation for the middle class industrialists of West Bengal who have been in the fore-front in the matter of medium-sized engineering industries in and around Calcutta and at several places of West Bengal. Apart from the general recession of industries as experienced practically all over India we in West Bengal have suffered because of the policy pursued by the Central Government in equalising the price of raw steel and iron throughout India to enable other parts to develop their iron and steel industries in competition with West Bengal. After partition of Bengal we had sufferred a good deal of our normal market and by this process, indulged in by the Central Government, we, in West Bengal, have sufferred most, because of the competitive development of iron, steel and ancillary industries in Punjab, Bombay, Maharashtra and elsewhere with equal priced raw material supplied to them whereas labour was cheap there and marketing facilities available From the commercial community of West Bengal cries were sent up to the Centre to remedy this evil and to permit West Bengal to take full advantage of the geographical situation in proximity to the source of raw material of iron, steel and coal.

[1-20- -30 p.m.]

But unfortunately our prayers were not heeded. I sincerely hope that Chief Minister and the Finance Minister of West Bengal would in course of their other discussions, look to this aspect also to see that the benefit that is sought to be given to other States in regard to supply of raw materials in the form of iron and steel and coal at cheaper prices is also given to us so that we would also get either compensatory benefits or our other industries like the cotton industry which should get the supply of raw cotton from Bombay, Madras, Punjab and Ahmedabad at prices equal to those mills working in Bombay and Ahmedabad. Sir, the deficits that have been noticed for some years both in the Central Budget as also in our own budget have been continuing and naturally, these will continue to put inflationary pressure and this will cause erosion in the purchasing power of the rupee. This will not only bring miseries to the wage earning classes but also will result in diversion of State's resources from developmental to rising administrative expenditure. This situation calls for very great caution in the preperation of our State Budget I must also respectfully submit that no useful purpose will be served by castigating the Planning Commission, although in some matters, I agree with the Hon'ble Chief Minister, that the Planning Commission made some mistakes and possibly blunders in emphasizing too much on big power projects and heavy capital intensive industries neglecting particularly the production of food and agriculture. I would respectfully request the Chief Minister, however not to harp on this aspect too much because, after all, the Planning Commission of India, as the

Chief Minister is fully aware, has been constituted not on any party lines but with the best talents available in the country under the leadership of the great visionary our late lamented Pandit Jawaharlal Nehru and even before that the inspiration came from no less a person than the revered and illustrious son of Bengal Netaji Subhas Chandra Bose. At one stage, when Netaji Subhas Chandra Bose who was actually piloting the affairs of the-then National Planning Committee, I had the opportunity of being associated with him as one of the Secretaries of one of the sections. From my experience I can say that enough care had been taken to select the best available talent in the Planning Commission, not necessarily on the party lines and if such esteemable persons have made mistakes, well we are helpless, in this connection we must also remember that according to the procedure laid down the Planning Commission invite suggestions from all the States and the outcome ultimately was a combined wisdom of persons at all levels from the village panchayet right up to the State Development Boards and the Central National Development Council. Anyway, I would like Shri Ajoy Mukherjee, our Chief Minister, to be a little more charitable to the Planning Commission and not to condemn them outright as he has done in his opening address.

The budget for 1969-70 appears to have been drawn up on certain wrong assumptions of improved economic outlook in the speech delivered by our Rajyapal it was stated that the economic outlook was improving because 70 lakh tons of foodgrains was expected to be available in the year 1969-70 It is too difficult for us to digest this figure because from the Economic Review and from our own knowledge of statistical facts and accounts the maximum production of cereals in West Bengal was of the order of 57.41 lakh tons in 1967-68 and in 1968-69 there was not much improvement due to large scale losses resulting from floods and droughts in various parts of the State. It is very difficult, therefore, to accept the figure of 70 lakh tons a jump from about 57.4 or .5 lakh tons in 1967-68, in the course of a year, even assuming that our improved agricultural technic has permitted the production of new varieties of high-yielding rice. If you examine further in detail, you will find the percentage of land under cultivation that has been provided with irrigation facilities and the amount of inputs by way of chemical fertilisers during the last three years. have remained more or less steady and it will be impossible for us to conclude that such a big jump could be really possible from 57.4 lakh tons to 70 lakh tons in course of one year and a half. In fact, if we examine the consumption of chemical fertilisers as will be seen from the figures given in the Economic Review, we find this went down from 1.84 lakh tons in 1966-67 to 1.16 lakh tons in 1967-68, and up to August, 1968, there has been hardly any improvement in the supply of chemical fertilisers for West Bengal which has not exceeded 1.11 lakh tons. It may be also remembered that these chemical fertilisers are not utilised largely or even substantially for food production, the bulk of the same going towards the tea gardens for production of better tea and for improving jute production. With this poor supply of chemical fertilisers and hardly any noticeable improvement in large scale irrigation facilities. I for one fail to understand how we can start our budget expectation with a glorious picture. Therefore, I would like the Hon'ble Finance Minister and the Chief Minister to be a little more cautious in his estimates of receipts.

The management-labour relation in the State deteriorated in 1967 and showed further aggravation in 1968 inasmuch as more than 61 lakh mandays were lost in 1967 during the regime of the first United Front Ministry as compared with 27.1 lakh mandays lost in 1966.

[1-30—1-40 p.m.]

The figures quoted in the Governor's address in this respect are a bit misleading and once again it reminds me of the well-known story that statistics can

प्रकार के अत्याचार करईक लगलै। राउरे के मालूम होवेक चाहिं कि ई जो अजय बाबू रहलै हमनि के चीफ मिनीस्टर नकस्लवाड़ी में गेईलक तो बहुत कुछ कहलें के राउरे के चिन्ता नहीं करके पड़ी। राउरे के सब काम होईजाय। मगर अफशोश है कि कुछ नहीं भेलक। हमनि के खाद्य मंत्री गलै रहलै जब नक्सलवाड़ी में घटना भईरहलका वहां के जितना भाई-बहन रहलै सबके शान्त करलै। जोन दिन आय रहलै वा दिन बुड़ागंज इलाका में नगेन्द्रराय चौधरी नामके एक आदमी है ओके रास्ता के ऊपर में राखल रहलख वहां कोनो पुलिस नही गेलक। जैसेन नौ महीना मां-बहन पेट में बच्चा के रखले रहलै तब वेटा वेटी पैदा होलक वैसे युक्तफ्रान्ट के सरकार के जमाना मे ना ना तरह के अत्याचार के जन्म भईलक। आज हम चिन्ता करीला कि पिछला नाव महीना में युक्तफ्रान्ट के सरकार का का पैदा करलै। अब नाव-दस महीना होत होत और का पैदा करी ई मोचे के डर लागेला।

आज पश्चिम बंगाल के भाई बहिन के अगर राउरे मनके इलाका मे भाई बहिन के बे-इज्जती हुई, खेत धान लुटाई राउरे मन के इलाका मा ना ना परकार के अत्याचार होई लागि तो हमार विश्वास है कि जैसेन फासीदेवा इलाका मे वहां के जनता जैसेन निर्वाचित करलै वैसे राउर मन के इलाका में ओही हालत होतलक होतै। ये हम विश्वास करिला, भाई बहिन सब कुछ बरदास्त कर सकईना मगर मा-बहिन के बेइज्जत बरदास्त नही कर सकैना। अब स्पीकर साहब, हम ज्यादा समय नही लेके इतने बोल के समाप्त करव कि अगर झण्डा ले के, तीर ले के, इन्क्लाब बोर्टल कै जमीन मील जाई तो हमनि लोग के कौन जरूरत रहलक पसीना निकालै के। अगर जमीन में झण्डा गईड़ देवल से जमीन मिल जायी ताव महिनत के कौन जरूरत है। अफशोश के साथ कहेक पड़लक कि युक्तफ्रान्ट के सरकार कहल कि जेकर जमीन नहीखे सेकर के जमीन दियाल जायी वैसने हम कहव कि युक्त फ्रान्ट सरकार जेकर घर नाखे ओकर चिन्ता करव। हमार नक्सलबाडी मे जमीन बहुत कम और वो खासमाल है। वहाँ बहुत राउरे मन हल्ला करिला कि जोतदार जमीदार बहुत अत्याचार करईना ई बेकार है। लेकिन हम कहव कि जमीदार जोतदार कहाँ है? दार्जिलिंग जिला हमनि के ननरगूलेक्टर एरिया रहे, उकर मे जोतदार जमीदार नही रहलहै। हम स्पीकर सहब के सामने में रखिला और कहिला कि नव महीना में जैसेन बेटा बेटी जन्मालै एह महीना मे बेटा बेटी नही जन्मेला तो हम कहिला कि ई सरकार नही रही। हम स्पीकर साहब के कहब की रौउरे सुन्दर सुझाव देवई।

(At this stage the House was adjourned for twenty minutes.)

(After adjournment.)

[3-20—3-30 p.m.]

**Shri Panchu Gopal Bhaduri:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর শ্রীরবীন মুখার্জীর যে ধন্যবাদসূচক প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করতে উঠে আমি প্রথমেই শ্রদ্ধার সংগে স্মরণ করছি গণতন্ত্রকে পুনঃপ্রতিষ্ঠা করবার জন্য যে জীবনগুলি নষ্ট হয়েছিল, যে মৃত্যুঞ্জয় বীররা শহীদ হয়েছিল সেই ১৭ জন শহীদের প্রতি আমি প্রথমে শ্রদ্ধা নিবেদন করছি। আরো আপনাকে এবং আপনার মাধ্যমে মন্ত্রীসভাকে স্মরণ করিয়ে দিচ্ছি যে ঐ সময়ে যে সমস্ত মামলাগুলি হয়েছিল, যেমন উত্তরপাড়া কলেজের ছাত্রদের বিরুদ্ধে যে মামলা আজো চলছে, আমি জানি না দুষ্কৃতকারী অফিসারদের সম্পর্কে কোন তদন্ত এবং কার্যকরী ব্যবস্থা গ্রহণ করবার কোন কথাবার্তা হচ্ছে

কিনা, সেই মামলা ৩।৪ দিন আগেও প্রত্যাহার করা হয়নি এ খবর আমি পেয়েছি। সেই মামলা নিশ্চয়ই তাদের বিরুদ্ধে প্রত্যাহার করা উচিত। তাছাড়া ১৯৬৮ সালে প্রজাতন্ত্র দিবসকে কলঙ্কিত করে ঐ কংগ্রেস পি, ডি, এফ, কোয়ালিসন মন্ত্রীসভার আমলে, কংগ্রেস সমর্থিত পি, ডি, এফ, মন্ত্রীসভার আমলে যে অত্যাচার করা হয়েছিল, ছাত্রদের বেধড়ক পেটান হয়েছিল এবং মিছিল ভেঙ্গে দিয়ে পেটান হয়েছিল, ছাত্রদের বিরুদ্ধে সেই কেস প্রত্যাহার করে নেওয়া উচিত বলে আমি মনে করি। অধ্যক্ষ মহাশয়, এই যে গভর্নরের পদটা আছে এই পদটা সম্পূর্ণ অপ্রোয়জনীয় বলে আমার মনে হয়। অন্ততঃ পক্ষে মনোনীত গভর্নরের পদ যা কেন্দ্র থেকে শ্রী চ্যবনের মত কোন মন্ত্রী তাঁর কোন পেটুয়া লোককে তিনি পাঠালেন তিনি এখানে এসে চক্রান্ত করে গণতন্ত্রকে উল্টে দিলেন এই অবস্থা যাতে না হয় তাই এই হাউস থেকে এই রকম একটা প্রস্তাব করা উচিত যে মনোনীত গভর্নরের পদ উঠে যাবে, দরকার হলে নির্বাচিত গভর্নর হতে পারে। তাছাড়া আর একটা জিনিস আমি আপনাকে মনে করিয়ে দিতে চাই এই যে ইংরাজ আমল থেকে চলে আসছে অ্যাসেম্বলী হাউসে যেসব কর্মচারী তাদের যে বেশভূষা তা পুরাণো যুগের উর্দ্দি পরা এটা সত্য সত্যই আমাদের পক্ষে লজ্জার বিষয়। যদিও ১১ বছর ধরে দেখে আসছি তবুও এদের জন্য আপনি কোন ডিসেন্ট রেসপেকটেবল ইউনিফর্ম-এর ব্যবস্থা করবেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা কথা হচ্ছে গভর্নরের যে প্যাজেন্ট্রি, মিছিল হয় সেই মিছিলটা বড়ই সেকেলে, রাজতন্ত্র আমলের মিছিলের মত, ওটাকে সর্বাধুনিক করণের ব্যবস্থা করলে ভাল হয়। আমাদের রাজ্যপালের ভাষণে খাদ্যের যে টারগেট করা হয়েছে ৭০ লক্ষ টন তার সম্পর্কে বিরোধী দলের অনেক সদস্য সমালোচনা করেছেন, নাক সিটকিয়েছেন। আমি মনে করি খাদ্যের ঐ টারগেট ৭০ লক্ষ টনই করা উচিত এবং সেটা কার্যে পরিণত করা যেতে পারে। এই প্রসঙ্গে আমি দুটো সাজেসন, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত রাখতে চাই। একটা হচ্ছে যে সময়ে খাদ্যশস্যের দাম পড়ে যাচ্ছে, নীচে নেমে যাচ্ছে সেই সময় নির্ধারিত নিম্নতম মূল্যে সরকারী ক্রয় না হলে খাদ্যশস্য যে সব কৃষক উৎপাদন করে তাদের ঠিকমত সাহায্য করতে পারবো না। দ্বিতীয় কথা হচ্ছে ভাগচাষী এবং ছোট চাষী যারা ৫।৬ বিঘা পর্যন্ত জমির মালিক তাদের যদি আমরা খাদ্যশস্য ফলনের ক্ষেত্রে রাসায়নিক সার, উচ্চ ফলনশীল বীজ ধার দিই গভর্নমেন্ট থেকে তাহলে বেশী খাদ্যশস্য উৎপাদনে সাহায্য হবে বলে আমার মনে হয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেবার সম্পর্কে মাইনে বাড়ানোর যে সব প্রস্তাব বা অন্যান্য প্রস্তাব আমি সেসব কথা এখানে আনছি না, আমি শ্রমিকদের গণতান্ত্রিক অধিকার প্রসারিত করলে শ্রমিকদের যে মনোবল ফিরে আসবে এবং এই সরকারের পিছনে শ্রমিকদের যে ব্যাপক সমর্থন আছে সেই সমর্থন আরো মুখর হবে, জোরদার হবে, তার জন্য আমি প্রস্তাব করছি মন্ত্রীসভা অবিলম্বে ট্রেড ইউনিয়নগুলিকে বাধ্যতামূলকভাবে স্বীকৃতি দেবার জন্য একটা আইন প্রণয়ন করুন। তৃতীয়তঃ তাঁরা আর একটি আইন করুন ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউট অ্যাক্ট, শিল্প বিরোধ আইন সংশোধন করে যাতে ঐ সাসপেন্ডেড শ্রমিকরা যারা কোন মাইনে পায় না এবং মাইনে না পাওয়ার জন্য তারা কেস লড়ার সময় কেস লড়তে পারে না, না খেয়ে কেস লড়া যায় না, সেজন্য যেমন সরকারী কর্মচারীরা সাসপেন্ডেড হলে কেস চলা কালীন অবস্থায় অর্ধেক বেতন পায় সেই রকম শ্রমিকদের বেলায় কেস চলবার সময় তারা যেন অর্ধেক বেতন পায়, সেই রকম একটা সংশোধনী ইন্ডাস্ট্রিয়াল ডিসপিউটস অ্যাক্ট-এ আনার ব্যবস্থা করলে ভাল হয়। তারপরে আর একটি কথা হচ্ছে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ-এর ব্যাপারে।

এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে প্রত্যেক কারখানার তাদের কর্মখালি হলে তার লিস্ট পাঠাতে বাধ্য, কমপালসারি রেজিস্ট্রেশন অব ভেকান্সিস সম্পর্কে যে আইন আছে আমি তার সঙ্গে আর একটি পরিপূরক আইন যোগ করতে বলছি সেটা হচ্ছে ঐ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ, যে সমস্ত তালিকা পাঠাবেন, শুধুমাত্র স্পেসালাইজড পার্সোনেল ছাড়া বাধ্যতামূলকভাবে সেই তালিকা থেকে লোক নিয়ে ফিল আপ করতে হবে। সেজন্য এইরকম একটা পরিপূরক আইন করা হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে বেকার হচ্ছে পুঁজিবাদের অবশ্যম্ভাবী অঙ্গ এবং এই বেকাররা যখন সমাজ বিরোধী হয়, গুন্ডা হয়, তখন তারাই আবার পুঁজিবাদীদের বাহিনী হয়ে পড়ে। স্যার, আপনি জানেন ইতিহাসে লুইস বোনাপোর্ট, তৃতীয় নেপোলিয়ান, আর্মি করে তিনি তাদের ব্যবহার করেছিলেন নিজের উদ্দেশ্য সাধন করার জন্য। সেই রকম পুঁজি-

বাদীদের সাহায্য করবার জন্য আমাদের কংগ্রেস দলের যে গ‍ুন্ডা বাহিনী আছে যার মারধোর, বোমার আঘাত আমরা বহ‍ু বছর ধরে সহ্য করে এসেছি, তারা বেকার হয়ে সমাজ বিরোধী, গ‍ুন্ডা হয় এবং তাদের নিয়ে যার যত কান্ড কারখানা তা করে। তাই বেকারদের সম্পর্কে, মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মারফত আমি একটা প্রস্তাব রাখছি সেটা হচ্ছে এই যে এদের একটা সেন্সাস করা হোক গ্রামে এবং সহরে। সহরে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ মারফত এবং গ্রামে বি. ডি. ও. অফিস মারফত এবং এর একটা পরিপ‍ূর্ণ লিস্ট করে এটা ঘোষণা করা হোক যে বেকারদের মধ্যে থেকে ভবিষ্যতে কার্য সংস্থান হবে। এদের কমিউনিটি বিভাগে, বিভিন্ন উন্নয়ন বিভাগের কাজ কর্মে এদের কাজ দেওয়ার ব্যবস্থা করা হোক। তারপর সংখ্যালঘ‍ুদের সম্পর্কে আমি আপনার মারফত একটা প্রস্তাব রাখছি যে সংখ্যালঘ‍ুদের একটা দাবী আছে বিশেষ করে উর্দ‍ু ভাষী তেলেগ‍ু ভাষী এবং উড়িয়া ভাষী, তাদের ভাষার দিক থেকে প্রতিশ্র‍ুতি দেওয়া হোক যে যারা সংখ্যালঘ‍ু তাদের ভাষাতে প্রাথমিক স্কুলে পড়াবার জন্য মোক্তব বা মাদ্রাসা খোলা হবে যেটা কংগ্রেসের আমলে বহ‍ু জায়গায় হয় নি। এটা এ য‍ুগে হওয়া উচিত। তারপর প‍ুলিশ বিভাগ সম্পর্কে অনেক কিছ‍ু কথাবার্তা শ‍ুনতে পাচ্ছি সেজন্য আমি একটা কথা বলতে চাই যে প‍ুলিশরা যেখানে একত্র থাকে সেখানে তারা একটা চক্র তৈরী করে সেজন্য প‍ুলিশ বিভাগের কর্মচারীদের সম্প‍ূর্ণভাবে সাফল করা হোক। বিশেষ করে তাদের যে জোট সেটা ভেঙ্গে দেওয়া হোক, সেজন্য প‍ুলিশ বিভাগর কর্মাপ্লিট সাফলিং একটা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মারফত কংগ্রেসী মন্ত্রী এবং পি. ডি. এফ. মন্ত্রীদের সম্পর্কে আমার একটা বক্তব্য রাখছি সেটা হচ্ছে এই যে কংগ্রেসী এবং পি. ডি. এফ. মন্ত্রীদের কি আয় ছিল এবং তাঁদের বর্তমান সম্পত্তি কি এ সম্পর্কে একটা তদন্ত করা হোক।

[3-30—3-40 p.m.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সিদ্ধার্থশঙ্কর রায়ের বক্তৃতা শ‍ুনে বিস্মিত হয়েছি। তিনি আমি আমি বলে ছাত্র পরিষদ সম্পর্কে বললেন আমি ধরে নিলাম ছাত্র পরিষদ এবং কংগ্রেস এক। চৌরঙ্গীর এই মাননীয় সদস্য ছাত্র পরিষদ এবং কংগ্রেসকে এক করেছেন। এই ছাত্র পরিষদ এবং নকসালপন্থীরা এক হয়ে যে কাজ কর্ম করেছেন আমি তা স্মরণ করিয়ে দিতে চাই। আমি আর একটি জিনিস যা স্মরণ করিয়ে দিতে চাই সেটা হচ্ছে ১৯৬২ সালে যখন চীন-ভারত সংঘর্ষ হয়েছিল তখন সিদ্ধার্থশঙ্কর রায় বলেছিলেন কমিউনিস্ট এবং আমাদের মধ্যে উত্তর মের‍ু এবং দক্ষিণ মের‍ুর ডিসট্যান্স রাখতে চাই। কমিউনিস্টদের সম্বন্ধে তিনি বলেছিলেন আমরা তাঁদের ছোঁব না। আমার মনে আছে তখন চারিদিকে একেবারে উইচ হান্টিং—অর্থাৎ চারিদিকে অফিস পোড়ান, ইউনিয়ন পোড়ান, ঝন্ডা পোড়ান এই সব ঘটনা ঘটেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার মনে হয় সেইসব ঘটনা আপনারও নিশ্চয়ই মনে আছে। সেই সময় যেসব নেতারা এতে উস্কানি দিয়েছিলেন তার মধ্যে সিদ্ধার্থশঙ্কর রায়ও ছিলেন। সেদিন যে সিদ্ধার্থশঙ্কর রায়ের সঙ্গে কমিউনিস্টদের উত্তর মের‍ু এবং দক্ষিণ মের‍ুর ব্যবধান ছিল আজকে যদি দেখি তিনি মাও সে তুং-এর পদ চুম্বন করছেন তাহলে বিস্মিত হব না।

আজকে ছাত্র পরিষদ এবং নকসালপন্থীরা একসঙ্গে মিলিত হয়েছেন দেখে এ কথাই মনে হচ্ছে। আজকে এখানে শ্রীমতী আভা মাইতি য‍ুক্তফ্রন্টের ক্ষমতা পাবার অনেক কারণ দেখিয়েছেন। একটি লোক বাইরে আমাকে বলছিলেন এই আভা মাইতিই হচ্ছে একমাত্র কারণ যার জন্য য‍ুক্ত-ফ্রন্ট সরকার ক্ষমতায় এসেছে। অর্থাৎ তিনি যদি অজয়বাব‍ুকে বাঁশ না দিতেন তাহলে অজয়-বাব‍ু কখনও কংগ্রেস ছাড়তেন না এবং য‍ুক্তফ্রন্ট সরকারও ক্ষমতায় আসত না। আভা মাইতি বলেছেন য‍ুক্তফ্রন্ট সরকার অপকৌশল করে রাজনীতিতে এসেছে। কিন্তু তিনি যদি দলীয় নেতাদের রাজী করিয়ে অজয়বাব‍ুকে ব্যাম্ব‍ু না দিতেন তাহলে এরকম যে হোত না সেটা চিন্তা করবার কথা। তারপর কেন্দ্রের সঙ্গে প্রদেশের লড়াই এতে আমরা দেখতে পাচ্ছি একটা সিভিল ওয়ারের আবহাওয়া কংগ্রেস বেঞ্চ থেকে এবং কিছ‍ু কিছ‍ু ইন্ডিপেনডেন্ট সদস্য স‍ৃষ্টি করবার চেষ্টা করছেন। আমার মনে হয় এ সম্পর্কে আমাদের একট‍ু সাবধান হওয়া ভাল। স্যার, সিদ্ধার্থশঙ্কর রায় একদিন দম্ভ করে বলেছিলেন ব্যালট তাঁরা মানেন, ব্যালট তাঁরা মানেন, ব্যালট তাঁরা মানেন। ব্যালট মানা কি? প‍ুঁজিবাদ যখন বিপন্ন হয় তখন তাঁরা ব্যালট মানেন না—ব্যালট বর্জন করে

তখন তাঁরা ফ্যাসিবাদের রাস্তা নেন এবং এঁরা সেই পথই নিতে আরম্ভ করেছেন। যেদিন ১৭ জন মাইনরিটি সদস্য নিয়ে মন্ত্রিসভা গঠন করা হয়েছিল তখন কংগ্রেস দল যে তাকে সমর্থন করেছিলেন সেটা কোন্ ধরনের গণতন্ত্র? কাজেই গণতন্ত্রকে তাঁরা বহুদিন বিসর্জন দিয়েছেন। আমি তাঁদের বলছি তাঁরা যেন ব্যালট এবং গণ আন্দোলন নিয়ে কোন রকম গৃহযুদ্ধের উস্কানি না দেন বা কোন রকম চক্রান্ত না করেন। আমরা ব্যালট এবং গণ আন্দোলন নিয়ে অনেক কিছু করতে পারব। তাঁরা যদি গৃহযুদ্ধের উস্কানি দেন তাহলে তাঁদের হাত দুমড়ে ভেঙ্গে দেবার জন্য যুক্তফ্রন্ট সরকার প্রস্তুত আছেন এবং থাকবেন।

**Shri Denis Lakra :** Mr. Speaker, Sir, the smooth separation of the judiciary from the executive is an welcome feature of the Government. But the Government should not rest content with this measure only. They should make all out efforts to relieve the poorer sections of the people from litigation. What we see today is that cases, even very trivial cases, linger over for years together. There are people who take delight from the oppressed and the suppressed and it is the poorer sections who groan under the pressure of litigation cost.

So, Sir, measures should be adopted for quick disposal of the cases so that the poors may also consider that justice is within reach. Now, Sir, ameliorative measures proposed for the teachers in Secondary Schools is certainly an incentive to the teachers and it will evoke enthusiasm among them. But, Sir, in the Governor's Speech nothing has been mentioned to improve the lot of the students. If you go to the villages what you come across is that most of the students have hardly a day when they could take a square meal. How can you expect them to attend classes purposefully when the stomach is empty? Ninety per cent. of the students in rural areas come from poor families. Sir, in order to relieve their economic problem, the students should be provided with a mid-day tiffin. Sir, I should like to point out some anomalies that exist in Dooars. Teachers who have been employed before the year 1961 enjoy the privilege of dooars allowance and those who have been employed after 1961 have been deprived of it. The same thing applies in respect of Government and also the Railway employees of that area. Sir, this differential treatment is certainly unbecoming in that particular area. So this should be removed immediately. This sort of treatment is certainly causing heart-burning among the co-workers in schools, Railways and Government offices.

Another thing is this. In tea gardens you will be surprised to hear that people residing in tea gardens have been deprived of sugar and white variety of kerosene oil on the plea that these tea garden people happen to be the concern of the Central Government. Sir, whenever the Government ration shops are started, there should be no distinction between the people residing in tea gardens and those residing outside the tea gardens.

As regards the Tribes and other Backward Classes, Sir, we have been listening for years together about the schemes from various quarters right from the Central Government down to the State Government, but so far nothing tangible has been achieved. This is due to, I would say, callousness of the departments concerned. Sir, it is time that serious and honest efforts should be made to change the structure of economy of the Tribes and other Backward Classes. Unless and until the economic rehabilitation takes place, nothing substantial can be done for the upliftment of the Tribes and other Backward Classes, and social and cultural standard, Sir, will not improve unless and until their social and economic condition has been changed.

With these words, Sir, I conclude to say that since the Governor's Speech does not specify measures and means to improve the lot of these downtrodden people, I am unable to support the Motion of Thanks.

[3-40—3-50 p.m.]

**Shri Pannalal Das Gupta:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে থেকে যে দুটি প্যারা কেটে নেওয়ার যে ব্যাপারটা সেটা আমরা এই বিধানসভায় যেভাবে গলাধঃকরণ করেছি সেটা ভোলা যেতে পারে না। বিধান-সভার কার্যাবলী এবং রাষ্ট্রীয় কার্যাবলী যাতে চালু থাকে সেই স্বার্থে এই মন্ত্রিসভা হয়তো এটাকে সাইট্রাক্ট করে দিয়েছেন। কিন্তু একথা আমাদের জানা দরকার যে আজকে পশ্চিমবাংলার রাজনীতিতে এবং সমস্ত ভারতবর্ষে যে ঘনায়মান সংগ্রাম উঠেছে সেটা অতীতের সংগ্রামের জের এতে আছে। এটা আমি বলবো লাটতন্ত্র বনাম গণতন্ত্র। রাজ্যপালের কার্যকলাপ—অতীতের রাজ্যপালের ভাষণ যা তার কথা মনে করতে হচ্ছে। যেভাবে মন্ত্রীসভাকে বাতিল, যেভাবে স্পীকারকে বরখাস্ত করা হয়েছিল তার রাজনৈতিক জবাব কি তা আমরা জানি এবং কনস্টিটিউ-সনের বক্তব্য কি সেটা সর্বভারতে আজ পর্যন্ত সুনির্দিষ্টভাবে বা লিখিতভাবে মেনে নেওয়া হয় নি। সেটা কন্ট্রোভার্সির মধ্যে রয়ে গেছে। দ্বিতীয়তঃ আর একটা কথা হচ্ছে পদত্যাগ এনক্রোচমেন্ট কিছুটা আমরা দেখতে পেয়েছি মন্ত্রীসভার যেটা বক্তব্য সেটা লাট সাহেবের বক্তব্য হওয়া উচিত ছিল—কিন্তু তার থেকে দুটি প্যারা কেটে দিয়েছেন এবং এই ট্রাডিসন যদি বজায় থাকে তাহলে ভবিষ্যতে বা এই রাজ্যে যে কোন সময়ে দুটি প্যারা কেটে দিতে পারে। এতবড় একটা চ্যালেঞ্জ এখানে আমরা অ্যাকসেপ্ট করে নিয়ে যাচ্ছি এটা আমার মনে হয় খুব একটা সমীচীন হয়েছে বলে মনে হয় না। তবে এটা বুঝি যে আমাদের লড়াই রয়ে গেছে এবং এই লড়াই চলবে। আজকে রাজ্যপাল হয়ত এই রাজ্য থেকে চলে যাচ্ছেন এবং সেই চলে যাওয়ার আগে বিদায়কালীন লাথি দিয়ে গেল এটা একটা পার্টিং কিক করা হয়েছে। বিধানসভাকে লক্ষ্য করে বাংলার জনসাধারণকে লক্ষ্য করে কনস্টিটিউসন-এ গণতন্ত্রের যে নিয়ম তাকে পদদলিত করেছে। এটা একটা দুঃসাহস—এই যে দুঃসাহস এটা কোথা থেকে এল—এসেছে কংগ্রেসী কেন্দ্রীয় সরকারের তরফ থেকে এটা আমরা জানি। সাথে সাথে বলব এই যে রাজ্যপালের বিরুদ্ধে সংগ্রাম এটা রাজ্যপালের বিরুদ্ধে নয় কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে প্রকারান্তরে লাটতন্ত্রের মাধ্যমে একটা স্বৈরাতন্ত্র চালাবার ও'রা চেষ্টা করছেন। এই বিষয়ে আমাদের হুসিয়ার হওয়া দরকার। বিধানসভার বিরোধী দলের নেতা সিদ্ধার্থবাবু আমাদের হাইকোর্ট দেখিয়েছেন কিন্তু আমি একথা বলতে পারি যে তার মাতামহ দেশবন্ধু চিত্তরঞ্জন দাস তিনি আমাদের কোনদিন হাইকোর্ট দেখান নি, প্রিভি-কাউন্সিল দেখান নি। আজ বিধানসভার মধ্যে এবং কেন্দ্রীয় আইনসভার মধ্যে ভারতের রাজনৈতিক সংগ্রামের যে অংশ ছিল সেকথা আমি আপনার মাধ্যমে বিরোধী দলকে স্মরণ করিয়ে দিতে চাই। যদি তার বিন্দুমাত্র লজ্জা থাকে তাহলে অতীতের ইতিহাসের কথা তাঁর গ্রহণ করা উচিত। এই আইনসভায় দেশবন্ধু চিত্তরঞ্জন, বিঠল ভাই প্যাটেল, সত্যমূর্তি এদের নাম যদি মনে করি তাহলে তাঁর সঙ্গে তাদের বংশধরদের কার্যকলাপ দেখলে আশ্চর্য হতে হয়। এখানে মাননীয় সদস্যা শ্রীমতী আভা মাইতি আজকে অনেক রকম রিফ্লেকস্যান এখানে দিতে চেষ্টা করেছেন। তিনি রাজ্যপালের ভাষণের মধ্যে একটা আপত্তি করেছেন যে কনস্টিটিউসন চেঞ্জ করার মধ্য দিয়ে একটা হুমকি আছে এবং আমাদের মুখ্যমন্ত্রী কেন্দ্রীয় সরকারের সঙ্গে যে লড়াই সে লড়াইতে এমন কিছু দেখাতে চান নি যে তাদের সঙ্গে একটা রাজনৈতিক সংগ্রাম হচ্ছে। আমি বলছি যে এটা আলবৎ রাজনৈতিক সংগ্রাম কনস্টিটিউসন পরিবর্তন করা প্রয়োজন আমি সর্বান্তকরণে সমর্থন করি। এবং এতে হাইড অ্যান্ড সিকের কোন প্রয়োজন আছে বলে আমি মনে করছি না। আমরা চাষীদের সম্বন্ধে একথা জানি তাদের ব্যাপারে যদি আমরা দেখি তাহলে দেখতে পাব যে কিভাবে সারের উপর ট্যাক্স বাড়িয়ে দিচ্ছেন, পাম্পের উপর ট্যাক্স বসিয়েছেন কিভাবে এগ্রিকালচ্যারাল ওয়েলথের উপর ট্যাক্স বসানোর নাম করে সব জিনিসটাকে বানচাল করার চেষ্টা করছেন। আমি ভাবতে পারছি না যে এখানকার কৃষিমন্ত্রী কিভাবে সে সম্বন্ধে কাজ করবেন—কিভাবে কৃষকদের সাহায্য করবেন। যদি কেন্দ্রীয় সরকার কৃষির ব্যাপারে শ্রমনীতির ব্যাপারে এইভাবে একটা ওভারহোয়েলমিং ল উপর থেকে চাপিয়ে দেন—এমন ট্যাক্স করলে আমাদের লোককে সাহায্য করবার কোন উপায় থাকবে না। কাজে কাজেই আমি মনে করি যে কেন্দ্রীয় সরকারের সঙ্গে সংগ্রাম সবটাই রাজনৈতিক সংগ্রাম এবং সেটা কনস্টি-

টিউসন পালটাবার জন্য সংগ্রাম এবং সেই সংগ্রামকে আমরা যে ডেকে আনছি তা নয়, তারা ডেকে আনছেন। রাজ্যপাল মারফৎ লাটতন্ত্র ইন্ট্রোডিউস করার চেষ্টা যেভাবে করা হচ্ছে, যেভাবে তিনি প্যাটিং কিক দিয়েছেন এই সমস্ত যদি দেখি তাহলে আমি বিরোধী দলের সদস্যদের একথা স্মরণ করতে বলি যে পূর্ব পাকিস্তানে এবং সমগ্র পাকিস্তানে আত্মনিয়ন্ত্রণের জন্য এবং স্বরাজের জন্য যে লড়াই সেই লড়াইটা যদি আমরা এখানে মনে করে রাখি তাহলে আমি মনে করি ভারতের প্রতিটি রাজ্যে স্বরাজ এবং স্বায়ত্তশাসনের স্বার্থে এই জিনিসটা করা দরকার। আর একটা কথা হচ্ছে রাজ্যপালের এই সমস্ত কনস্টিটিউসনাল পয়েন্টস ছাড়া এই ভাষণ সম্বন্ধে আমি দু একটা পয়েন্ট বলতে চাচ্ছি, যে উত্তর বঙ্গের ফ্লাড সম্পর্কে এই ভাষণের মধ্যে রেফারেন্স আছে —কিন্তু মেদিনীপুর, বর্ধমান, হুগলী সম্বন্ধে নেই এবং আমাদের বীরভূম জেলার অজয় নদীর বাঁধ ভেঙ্গে যাওয়া সম্বন্ধে কোন রেফারেন্স নেই। আমি পাবলিক মেনট্যালিটিতে এই রকম একটা জিনিস লক্ষ্য করে দেখি যে যদি বীরভূমে ফ্লাড হয় তাহলে চিন্তা করতে হবে তার চেয়ে বড় ফ্লাড কোথাও আছে কিনা। বর্ধমানের ফ্লাড যদি বড় হয় তাহলে বীরভূমের ফ্লাড চাপা পড়ে যাবে। খবরের কাগজে সে কথা বলবে না। আবার যদি মেদিনীপুরের ফ্লাডটা বড় হয় তাহলে বীরভূমের, বর্ধমানের ফ্লাডটা চাপা পড়ে যাবে—সেই সব কোন কথাই আসবে না। আমি মনে করি যে ফ্লাডের কথাটা আমাদের ভাল করে চিন্তা করা উচিত। আমাদের বীরভূমের অজয় নদীর বাঁধ ভেঙ্গে যায় ১৯৫৬ সালে কংগ্রেসী আমল থেকে। তারপরে এক ঝুড়িও মাটি সেখানে ফেলা হয়নি। ফলে বছরের পর বছর সেখানে বান ঢুকেছে, নদীটা স্ফীত হলে সেখানে লক্ষ লক্ষ একর জমির শস্য নষ্ট করে দেয়—ওরা জমিদারী বিলোপ করলেন -কিন্তু জমিদারদের বাঁধগুলির দিকে লক্ষ্য করলেন না। আর একটা কথা আমি বলবো যে আমি বীরভূম জেলায় কালকে ঘুরেছি—সেখানে দেখেছি ৭৫ হাজার একর জমিতে গমের চাষ হয়েছে। সারা বাংলায় ৩ লক্ষ একরে গমের চাষ হয়েছে এবং গমের দর পড়ে যাচ্ছে। এফ, সি, আই, আজ কিনবো কাল কিনবো এই বলছেন দর এখনও ঠিক করা হয় নি—এইভাবে টালবাহনা করছে এবং চাষীরা অন্ধকার দেখছে। তারপরে প্রায় আড়াই লক্ষ একরে বোরো ধানের চাষ করা হয়েছে এই ফসলের দাম কি হবে সে সম্বন্ধে চাষীরা উদ্বিগ্ন। আলুর দর ৫ টাকা করে মণ হয়েছে এবং চাষীরা এ বিষয়ে উদ্বিগ্ন।

এই যে পরিস্থিতি এই পরিস্থিতির মধ্যে আমরা এটা দেখতে পাচ্ছি যদি প্রাইস সাপোর্ট করার জন্য পশ্চিমবঙ্গ সরকার একটা পথের ব্যবস্থা না করেন তাহলে ভবিষ্যত খুব অন্ধকার। আমাদের ৭০ লক্ষ টন খাদ্যশস্যের টারগেটের কথা বলা হয়েছে। এটা মোটেই খুব বেশি নয়। এটা সহজসাধ্য বলে আমি মনে করি। কিন্তু এই যে তিন লক্ষ একর গম হয় এবং আড়াই লক্ষ টন বোরো ধান সামনে আছে—সে দাম যদি পড়ে যায়, তাহলে এই গম ও ধানের চাষীরা একটা শক খেয়ে যাবে।

(এই সময় লালবাতি জ্বলিয়া উঠে।)

**মিঃ স্পীকার:** আপনার টাইম হয়ে গিয়েছে, বসে পড়ুন।

[3-50—4 p.m.]

**শ্রীনেপালচন্দ্র রায়:** মিঃ স্পীকার স্যার, আমার পয়েন্ট অফ অর্ডার আছে। যদি কোন সদস্য মেইডেন স্পীচ দেন, তবে সাধারণত তাকে বাধা দেওয়া হয় না—এই রকম একটা বেওয়াজ আমাদের এখানে আছে। কিন্তু দেখা যাচ্ছে মেইডেন স্পীচেও বাধা দেওয়া হচ্ছে। এ রকম করা হলে আমরাও তাই করব।

**Shri Nityananda Thakur:**

মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণে গান্ধীজীর জন্মশতবার্ষিকীর কোন উল্লেখ না থাকায় আমরা আশাহত হয়েছি। আশাহত হয়েছি আরও এই কারণে যে বিশিষ্ট গান্ধীবাদী এবং গান্ধী দর্শনে বিশ্বাসী মুখ্যমন্ত্রী মহাশয় এই ভাষণের রচনায় যথেষ্ট সহায়তা করেছিলেন।

সেইজন্য এর উল্লেখ না থাকার জন্য আমরা আশাহত হয়েছি। আমি বর্ধমান জেলা থেকে এসেছি। বর্ধমান জেলার কৃষি উৎপাদনের জন্য যথেষ্ট খ্যাতি আছে এবং সেখানে একটা কৃষি কলেজ স্থাপনের প্রয়োজনীয়তা আমরা বিশেষভাবে উপলব্ধি করি।

(গোলমাল)

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, অন এ পয়েন্ট অফ অর্ডার। উনি এখানে মেইডেন স্পীচ দিচ্ছেন। যদি এভাবে ওঁকে ডিসটার্ব করা হয়, তাহলে আমরাও করব।

**মিঃ স্পীকারঃ** আপনারা গোলমাল করবেন না।

**শ্রীনিত্যানন্দ ঠাকুরঃ** আর একটা কথা অনেকেই কুটীরশিল্পের প্রসারের কথা বলেছেন। কুটীরশিল্প না করলে গ্রামীণ অর্থনীতির প্রসার হয় না একথা অনস্বীকার্য। কিন্তু কুটীর-শিল্প করতে গেলে গ্রামে ইলেকট্রিককে বিস্তৃত করতে হবে। সেইজন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অনুরোধ করব যাতে ইলেকট্রিক এ্যানার্জী গ্রামে বিস্তৃততর হতে পারে।

আমি সর্বশেষে বলব যে আমাদের রাজ্যপালের ভাষণের মধ্যে শিক্ষক মহাশয়দের অনেক সুযোগ সুবিধার কথা বলা হয়েছে। কিন্তু এই সুযোগ সুবিধা তাঁরা উপলব্ধি করতে পারবেন না ততক্ষণ যতক্ষণ পর্যন্ত না তাঁরা মাস মাইনে প্রত্যেক মাসে নিয়মিতভাবে পান। সেইজন্য যাতে সরকারী অনুদান স্কুলগুলিতে নিয়মমত পেঁছায় সেইদিকে শিক্ষক প্রতিনিধি যাঁরা এতদিন অভিযোগ করে এসেছেন, তাঁদেরই প্রতিনিধি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Birendra Narayan Roy:**

মাননীয় স্পীকার স্যার,, গভর্নর-এর ভাষণের উপর রবীন মুখার্জির যে ধন্যবাদ প্রস্তাব তা আমি বর্ণে বর্ণে সমর্থন করতে গিয়ে আপনার মাধ্যমে কয়েকটা কথা হাউসের সামনে বলতে চাই। পশ্চিমবাংলার প্রাণকেন্দ্র গ্রাম, আর গ্রামের কেন্দ্রবিন্দু হচ্ছে চাষী। চাষী না বাঁচলে বাংলাদেশের কোন উন্নতি করা সম্ভব নয়। দুঃখের বিষয় স্বাধীনতার ২০-২২ বছর হয়ে গেল, কংগ্রেসের অনেক প্রতিশ্রুতি শুনেছি, অনেক ড্যাম দেখেছি, কিন্তু চাষের প্রকৃত উন্নতি আজ পর্যন্ত হয় নি। আজও চাষীদের আকাশের দিকে তাকিয়ে থাকতে হয়। প্রথম যুক্তফ্রন্টের আমলে স্যালো টিউবওয়েল করার প্রস্তাব এসেছিল এবং সেই স্যালো টিউবওয়েল মাঠে মাঠে বসাবার প্রস্তাব এসেছিল। কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেই কার্যকে রূপায়িত করার আগে সেই সরকারকে ভেঙ্গে দেওয়া হয় এবং বেআইনী পি ডি এফ সরকার কায়েম হন। সেই ক্ষমতালোভী সদস্যদের ২-১ জন এমন ছিলেন যে গভর্নর তাদের বাতিল করে দেবার পরও তাঁরা রাইটার্স বিল্ডিংস-এ গিয়েছিলেন এবং পুলিশের গলা ধাক্কা না খাওয়া পর্যন্ত গদী ছাড়েন নি। আজ বাংলাদেশের মানুষ তাঁদের কোনঠাসা করে এক পাশে রেখে দিয়েছেন। কংগ্রেসের মন্ত্রী, উপমন্ত্রী যাঁরা হেরে গেছেন তাঁদের ভাগ্য ভাল কিন্তু যাঁরা এসেছেন তাঁদের পাপের প্রায়শ্চিত্ত করতে হবে। আমার বক্তব্য হচ্ছে গ্রামে যুক্তফ্রন্ট সরকার স্যালো টিউবওয়েল করার যে প্ল্যান নিয়েছিলেন সেটা পি ডি এফ-কংগ্রেস আমলেও গভর্নর-এর আমলে চেঞ্জ করা হল। সেখানে বলা হল মিনিমাম ১৫ বিঘা জমি না হলে সেখানে টিউবওয়েল দেওয়া হবে না এবং কো-অপারেটিভ না করলে চাষের জন্য টিউবওয়েল দেওয়া হবে না। এক জায়গায় ১৫ বিঘা খুব কম লোকের জমি আছে। ১৫-২০ বিঘা যাদের জমি তারা স্যালো টিউবওয়েল নিজেরাই করতে পারে। কো-অপারেটিভ কি তা গ্রামের চাষীরা বোঝে না। গ্রামের লোক একে বলে চোরপোরেটিভ। তাই মন্ত্রীমণ্ডলীর কাছে নিবেদন যে এর আইনগুলো একটু শিথিল করে দিন। অ্যাসোসিয়েশন অফ পারসনস করে যাদের ২-৫ বিঘা জমি আছে তারাই অ্যাসোসিয়েশন অফ পারসনস হিসাবে সস্তায় টিউবওয়েল বসাতে পারবে। যুদ্ধকালীন জরুরী অবস্থার মত স্যালো টিউবওয়েলকে অগ্রাধিকার দিতে হবে। চাষী জানে কিভাবে ফসল ফলাতে হয়। কিন্তু তাদের সাহায্য করার জন্য সরকার তাদের সময়মত সার, বীজ দিন। তারপর বীজগোলা ও শস্যগোলা স্থাপন করতে হবে। সাধারণ চাষী অভাবের সময় মহাজন, জোতদারদের কাছ থেকে তাদের খাবারের জন্য ধান-চাল নেয় এবং ফসল উঠলে তা শোধ করতে হয়। এই ধান-চালগুলো তারা ফেরত দেয়।

[4—4-10 p.m.]

এবং যখন তারা তাদের সাহায্য দেন তখন ধান-চালের দর ৩০ টাকা, ৪০ টাকা বা ৫০ টাব থাকে আর পরে ১৫-২০ টাকা দর যখন তখন তাদের শোধ দিতে হয় এইভাবে দ্বিগুণ, তিনগু কি চারগুণ তাদের ফেরত দিতে হয়। সেইজন্য এই বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষ করছি। প্রত্যেক অঞ্চলে সরকারের উচিত শস্যগোলা বা বীজগোলা রাখা যাতে গরীব চাষী অভাবের সময় ধান নিয়ে ফসল উঠলে তা ফেরত দিতে পারে। এইভাবে যদি না করেন তাহলে মহাজনদের হাতে সারাজীবন তারা নিপীড়িত হবে, চাষীরা কোনদিনই মাথা তুলে দাঁড়াতে পারে না। পল্লী অঞ্চলে আর একটা সমস্যা হচ্ছে পানীয় জলের সমস্যা। টিউবওয়েলগুলি যা আছে বাংলাদেশে শতকরা ৭৫ থেকে ৮০টা টিউবওয়েল আজ নষ্ট হয়ে গেছে। ব্লকে ২-১ জন যা লোক থাকে তাদের পাওয়া যায় না, পাওয়া গেলেও তারা অর্থ দাবী করে। গভর্নমেন্টের স্পেয়ার পার্টস দিয়ে, তারা গরীব চাষীদের এক্সপ্লয়েট করেন। স্যার, আপনার মাধ্যমে আমি মন্ত্রী মহাশয়ের কাছে নিবেদন করব যে অবিলম্বে ব্লকের মেকানিক্সের সংখ্যা বাড়িয়ে দিন ও তারা কি কাজ করছেন তার জন্য—ব্লক এবং জনপ্রতিনিধিরা চেক করবেন। স্যার, আমার এক বন্ধু বলছিলেন গ্রামে যখন অচল টিউবওয়েল দেখি তখন মনে হয় এটা টিউবওয়েল নয় এটা টিউবওয়েলের সমাধি এবং তার উপর অংশ ওটা হল সমাধির ক্রস। এর মধ্যে কোন অত্যুক্তি নেই পল্লীতে যারা বাস করেন তারা সকলেই আমার সঙ্গে একমত হবেন। স্যার, ২০ বৎসর ধরে মুর্শিদাবাদ ঘাটতি জেলা রয়েছে। এটা ঘাটতি জেলা হবে না উদ্বৃত্ত জেলা হবে যদি এই জেলার বিলতেলকা, বিলবাসর হাট ও হেজলবিল এই তিনটি বিলের সংস্কার করেন। এই তিনটি বিল মুর্শিদাবাদ চাষীদের পক্ষে অভিশাপ হয়ে পড়েছে। একটু বৃষ্টি হলেই ম্যাসেঞ্জোর ড্যাম থেকে জল ছেড়ে দেয় এবং হাজার হাজার চাষের জমি নষ্ট হয়ে যায়। এটা যদি সংস্কার করবার চেষ্টা করেন তাহলে হাজার হাজার একর জমি দো ফসলা হবে এবং মুর্শিদাবাদ জেলা খাদ্যে স্বয়ং সম্পূর্ণ হবে এবং আমরাও অনান্য জেলাতেও খাদ্য পাঠাতে পারব। স্যার এটা করতে গেলে আমরা কংগ্রেসের কাছ থেকে বাধা পাব বা এক শ্রেণীর সরকারী কর্মচারীর কাছ থেকেও বাধা পাব।

একটা অদ্ভুত জিনিষ আমি হাউসের কাছে রাখতে চাই। এক ভদ্রলোক একজন পেটি অফিসার শ্রী বৈদ্য নাথ মন্ডল হেল্থ ডিপার্টমেন্টের জি. ডি. এ. অর্থাৎ জেনারেল ডিউটি অ্যাসিস্ট্যান্ট মাহিনা পান সর্বসাকুল্যে ভাতাসহ ১০০ থেকে ১২৫ টাকার মত—এস, পি, ডি আই, বি, মুর্শিদাবাদ তার
Memo. No 439/54-68/A.C.T.N., dated 28-1-69.
তাতে ডি, এমকে লিখেছেন

He is a strong follower of Shri Biren Roy. It is further reported that he was found to criticise the Congress. Such activities may create trouble in the area.

স্যার, আমি দেখছি ঐ অঞ্চলের কিছু সমাজ বিরোধী লোক যারা কো-অপারেটি-এর টাকা মেরে খায়, যারা গান্ধী স্মারকের নাম করে টাকা মেরে দেয়, জোচ্চোর, মাতাল এই সমস্ত চরিত্রের লোক এ'র বিরুদ্ধে সহি দিয়েছে। এর প্রত্যেকটা প্রমাণ আমি করতে পারি। তাঁরা এস. পি. কে লিখেছেন যে শ্রী মন্ডল খুব তলার কংগ্রেস বিরোধী ভোটের জন্য ক্যানভাস করিতেছে। বামপন্থী সমর্থিত প্রার্থী শ্রী বীরেন রায়কে ভোট দিতে বলেন—আগে যেটা ইংরাজীতে বললাম তারই হুবহু বাংলা ট্রানশ্লেসান। কিন্তু এই যে আমাদের এস. পি. ডি. আই. বি তিনি এত কর্মতকর্মা লোক তিনি ছোট সরকারী কর্মচারীরও ভোট ক্যানভাস করছেনকি না করছেন তার তা টনটনে জ্ঞান। আমি কি জিজ্ঞাসা করতে পারি যে একটা লাইনও লিখেছেন ঐ ভদ্রলোক যে অমুক সরকারী কর্মচারী কংগ্রেসের জন্য কাজ করছেন না তা লেখেন নি কারণ এই ভদ্রলোক হচ্ছেন অ্যান্টি ইউ এফ টু দি কোর শুধু তিনিই নন তার অধস্তন কর্মচারীদের বলেছিলেন যে মুর্শিদাবাদ জেলার তাঁর অধীনস্থ প্রত্যেক কর্মচারীকে বলেছিলেন যে কংগ্রেসের জন্য ক্যানভাস করতে, তিনি এভাবে উৎসাহ দিয়েছেন যদি কেউ যুক্তফ্রন্টের জন্য করেন তাহলে তার ডায়ার কনসিকুয়েন্স হবে এবং তাঁরা তাই করছেন।

স্যার, এইসব অফিসারদের প্রতি একটু নজর দেওয়া উচিত। আমি এটা বের করতে পেরেছি, এরকম বহু তথ্য আছে শুধু মুর্শিদাবাদ জেলায় নয় অন্যান্য অনেক জায়গায়। তারপর মাননীয়া

সদস্যা শ্রীমতী আভা মাইতি নাকি সুরে এখানে অনেক কেঁদে বললেন, আমরা নাকি গণতন্ত্র মানি না, আমরা নাকি প্রথমে এসেই স্কুল বোর্ডগুলিকে খতম করে দিয়েছি বেশ করেছি। কারণ স্কুল বোর্ডগুলি অগণতান্ত্রিক প্রতিষ্ঠান, অন্তত মুর্শিদাবাদ জেলা সম্পর্কে আমি জানি। সেখানে দুই লক্ষ টাকা সরকার দিয়েছিলেন তাঁরা কিছু দিয়েছিলেন স্কুল বাড়ী তৈরি করবার জন্য, কিছু দিয়েছিলেন স্কুলবাড়ী মেরামত করবার জন্য আর কিছু দেওয়া হয়েছিল শিক্ষকদের ডি. এ. দেবার জন্য। সব মেরে ঐ দুই লক্ষ টাকা খরচ দেখিয়ে একটা বিল্ডিং তৈরি করা হয়েছে এবং তার মধ্যে আমার বিশ্বাস এক লক্ষ টাকা চুরি করা হয়েছে। আজকেও যদি এই জিনিস হয় তাহলে যেকোন প্রতিষ্ঠান যে কোন গণতান্ত্রিক গভর্নমেন্ট এইসব অগণতান্ত্রিক প্রতিষ্ঠানকে উঠিয়ে দেবে। কারণ এ তো আর পি. ডি. এফ. সরকার নয়। স্যার, আমার বন্ধু শ্রী কে. জি. বোস সিল্ক রিসার্চ বোর্ড সম্পর্কে বলেছেন আমি তার সঙ্গে একমত এবং এ সম্পর্কে কালকে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে একটা স্মারকলিপি দিয়েছি। কেন্দ্রীয় কংগ্রেসী সরকার এবং তার কিছু অনুচর কিছু কর্মচারীব অন্ন মারবার জন্য সিল্ক রিসার্চ বোর্ড সরিয়ে নেবার তালে আছে এবং এটা খাদি বোর্ডের মধ্যে দেবার তালে আছে। স্যার, আমি নেপালবাবুর সম্বন্ধে কিছু বলতে চাই না, কারণ তাকে আমি মনে করি তিনি হুলির রাজা, তাকে আমি তৃণদপি নীচে মনে করি। নেপালবাবুদের সম্বন্ধেই রবীন্দ্রনাথ বলে গিয়েছেন, "পিতৃ নাম সুধাইলে উদ্যত মুষল"। তারপর বিরোধীদলের নেতা শ্রীসিদ্ধার্থ রায় মহাশয় যে কি করে আমার নামে ব্যক্তিগতভাবে আক্রমণ করলেন সেটা আমি বুঝতে পারলাম না। তবে খবর নিয়ে দেখলাম যে তার বলার কারণ আছে। কারণ সিদ্ধার্থবাবু যে বাড়ীতে বাস করে সেটা হচ্ছে শ্রী এ. কে. রায়ের বাড়ী। ১০ বছর ভদ্রলোক সেই বাড়ীতে ছিলেন, তার মধ্যে তিনি ভাড়াও দেন নি, কিনেও নেননি। শেষ পর্যন্ত ভদ্রলোক বাধ্য হলেন সেই বাড়ীটা ইন্সটলমেন্টে বিক্রী করতে এবং যেখানে ৪ লক্ষ টাকা বাড়ীটার দাম সেখানে তিনি ১/১॥ লক্ষ টাকায় সেই বাড়ীটা ইন্সস্লমেন্টে কিনেছেন, অতএব তার বলার কারণ আছে। তারপর আমি সিদ্ধার্থবাবুকে বলতে পারি যে আমার বাড়ী নিয়ে যদি কোন বাংলিং করে থাকেন তাহলে সেটা তো ওপক্ষের লোকেরাই করেছেন কারণ তখন তারাই সরকার পক্ষে ছিলেন। আজকে যদি এই প্রশ্ন থাকে যে ওরা তার বখরা পান নি তাহলে আমি বলতে পারি যে আমি যাব প্রফুল্লবাবুকে ঘেরাও করে শেয়ার আদায় করে দিতে। আর যেটা শ্রীমতী আভা মাইতি বলেননি, আমি বলছি, তার মধ্যে আর টি এ আছে, জেলা পরিষদ আছে। সব কিছু বলতে পারবো না কারণ আমার সময় অল্প, আমি মুর্শিদাবাদ জেলার কয়েকটি গাড়ীর নম্বর দিয়ে দিচ্ছি তা থেকে দেখতে পাবেন যে আর টি এর লোকেরা কি করেন। স্যার, গাড়ীর নাম্বার গুলি হল—

(১) ডব্লু জি কিউ—৭৭৮

(২) ডব্লু জি কিউ – ৬৯৪

(৩) ডব্লু জি কিউ—৯১৭

(৪) ডব্লু জি কিউ—৮০৯

(৫) ডব্লু জি কিউ—২৯১

(৬) ডব্লু জি কিউ—৫১৫

প্রত্যেকটি গাড়ির মালিক পাকিস্তানে পার্মানেন্টলি বাস করেন, অথচ তার পারমিট এখনও চলেছে এবং পাওয়ার অফ অ্যাটর্নি নিয়ে কিছু জোড়া বলদ তার থেকে রস টানছেন। স্যার, আমি এ সম্বন্ধে ট্রান্সপোর্ট বিভাগের মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে তিনি যেন এটা ভালোভাবে তদন্ত করে এর মালিকরা কোথায় থাকেন এবং এগুলি কিভাবে চলেছে সেটা দেখেন।

[4-10—4-20 p.m.]

**Shri Siddhartha Shankar Ray:** Mr. Speaker, Sir, I rise on a point of personal explanation. I just heard that some allegations have been made by the honourable member from Nabagram, Shri Birendra Narayan Roy, that I have not paid rent.

(Noise and interruptions.)

**Mr. Speaker:**

উনি পার্সোন্যাল এক্সপ্ল্যানেশন দিতে উঠেছেন, এটা ও'র রাইট আছে।

**Shri Siddhartha Shankar Ray:** He has alleged that I was supposed to ha not paid rent for ten years in respect of the House which I own and which purchased from Shri A. K. Roy. I ask the son of late Dhirendra Narayan Ro Zamindar, to make the statement in public so that I can assure him that shall immediately go to court and proceed against him criminally for havi defamed me. Sir, if he is a son of a gentleman, if in his blood the blood of Bengalee flows, I challenge him to go and make the statement in public. It a false and mischievous statement. If necessary, I want this matter to go to t Committee of Privileges. Shri A. K. Roy, who is still alive, will give eviden that every word that he has said is not only false but mischievously fals low and absolutely unworthy of any credit.

**Shri Monoranjan Hazra:**

স্যার, অন এ পয়েন্ট অব অর্ডার শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় পার্সোন্যাল এক্সপ্ল্যানেশন দি উঠলেন এবং আইন অনুযায়ী যে কথা তাঁর বলা উচিত ছিল তা না বলে বীরেন রায়কে অয গালাগালি করলেন এবং এইভাবে পার্সোন্যাল এক্সপ্ল্যানেশন দেওয়ার কোন রীতি এ এ্যাসেম্বলীতে নেই। এই বিষয়ে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীযামিনীভূষণ সাহাঃ** স্যার, আপনি ও'নার বক্তব্য লক্ষ্য করেন নি, উনি বলেছেন য ভদ্রলোকের সন্তান হন—এইভাবে হাউসে তাঁর বলা উচিত হয়নি। এটা ও'কে উইথড্র কর হবে।

**শ্রীগোপাল বসুঃ** মাননীয় সদস্য সিদ্ধার্থবাবু রাগের বশে বললেন উনি একটা অস ইতর, ছোটলোক ইত্যাদি এবং উনি বললেন যে উনি ভদ্রলোকের ছেলে কিনা। উনি ভদ্রলোকের ছেলে সেটা কি উনি ভুলে গিয়েছেন। উনি যদি এই কথাগুলি উইথড্র না করে তাহলে আমরা বলবো উনি ইতর, অসভ্য, জানোয়ারের মত কথা বলছেন।

**Mr. Speaker:** Shri Birendra Narayan Roy was within his rights to make speech here and if it offends anybody you are at liberty to do whatever yo like.

**Shri Siddhartha Shankar Ray:** I was only requesting him to make th statement in public so that I could proceed against him. He is stating some thing false by taking the protection of the House.

**Mr. Speaker:** It is a matter for him to decide as to whether he will make statement in the public interest and it is a matter for you to decide whethe you would go to a court of law.

**Shri Sachindra Mohon Nandy:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, নূতন নির্বাচনের পর নূতন সরকার গঠন হয়েছে এবং নূতন বিধা সভার প্রথম অধিবেশনএ মাননীয় রাজ্যপালের ভাষণ মামুলি হলেও এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ এই ভাষণের মাধ্যমে সরকারের কর্মনীতি এবং কর্মসূচী আমরা জানতে পারি। যে ৩২ দফ কর্মসূচীর উপর সরকার পক্ষে ইতিপূর্বে সংখ্যাগরিষ্ঠতা নিয়ে এসেছিল দুঃখের বিষয় সেই ৩২ দফা কর্মসূচীর একটারও উল্লেখ এই রাজ্যপালের ভাষণের মধ্যে নেই। আজ কয়েক দি ধরে সরকার পক্ষের মাননীয় সদস্যদের বিতর্ক শুনলাম, আশা করেছিলাম যে যে কর্মসূচী উপর তাঁরা নির্বাচনে জয়ী হয়ে এসেছেন সেই কর্মসূচীর উল্লেখ না থাকায় তাঁরা সে সম্বন্ধে মন্তব্য করবেন, আশা করেছিলাম যে তাঁদের রাজ্যপালের ভাষণের উপর যে সমস্ত কর্মসূচী আছে তার বিশ্লেষণ করবেন কিন্তু দেখলাম যে সেদিক দিয়ে তাঁরা যাননি কেবলমাত্র ২০-- ২ বছর ধরে কংগ্রেসীরা যে কিছু করেনি, তাঁদের অপশাসন, কুশাসনের কথা তাঁরা নাকি প্র

জঞ্জাল জমিয়ে গিয়েছেন, এই সমস্ত কথা তাঁরা বলেছেন। এই যে কংগ্রেসের বিরুদ্ধে বিষোদ্গার, এই ধূম্রজাল, এটাকি তাঁরা তাঁদের পরবর্তীকালে যে সব কর্মসূচী তাঁরা বিঘোষিত করেছিলেন সেই সব কর্মসূচী কার্যে পরিণত হবেনা তারই আশংকায় তাঁরা এই ভূমিকা, ধূম্রজাল, তৈরী করছেন? ২০ বছরে আমরা নাকি কিছু করতে পারিনি। যুক্তফ্রন্টের বহু শরিক আছেন যাঁরা রাশিয়াকে স্বর্গরাজ্য মনে করেন। কিছু দিন আগে তাঁরা নিশ্চয়ই এটা দেখে থাকবেন যে কোশিগিন বলেছেন এখনও রাশিয়া খাদ্যে স্বয়ংম্ভর হতে পারেনি। কিছুদিন আগে সানডে ষ্ট্যান্ডার্ড বলে একটা কাগজে বেরিয়েছে, যে তিন শত বছরের মধ্যে রাশিয়ায় কোন লোক থাকবে না। আমার কাছে সেই কাগজ নেই থাকলে আমি পড়ে শোনাতাম। তার কারণ কি, কারণ বলছে যে রাশিয়ায় স্ট্যান্ডার্ড অব লিভিং এত কম যে সেখানে একটা পরিবারে বেশী লোকসংখ্যা রাখা সম্ভব নয় বলে তারা পরিবার পরিকল্পনা এমন ভাবে নিয়েছে যার ফলে তাদের বার্থরেট ঢের কমে গিয়েছে এবং এ্যাবোর্শন--লেজিটিমেট এ্যাবোর্শন যা ছিল তার দুগুণ হয়েছে। এই হচ্ছে একটা রেসপনসিবিল পেপারের মন্তব্য। তাহলে আপনারাই দেখতে পাবেন যে ৫০ বছর পরে যে দেশে আমাদের চেয়ে ভূমি ঢের বেশী, লোকসংখ্যা ঢের কম, সেখানে তারাই শেষ পর্যন্ত খাদ্যে স্বয়ং সম্পূর্ণতা আনতে পারেনি এই স্বীকৃতিটা কাগজের মাধ্যমে দেওয়া হয়েছে। অথচ আমাদের এখানে পরিকল্পনা নেওয়া হয়েছে যে দু-বছরের মধ্যে পশ্চিম বাংলাকে খাদ্যে স্বয়ংসম্পূর্ণ করা হবে। তাঁরা বারবার বলছেন যে কংগ্রেস কিছু করেনি, অবশ্য মুখ্যমন্ত্রী যাঁর বহুদিন কংগ্রেসের সংগে সম্বন্ধ ছিল তিনি স্বীকার করেছেন যে কংগ্রেস যে কিছু করেনি তা নয়, যতদূর করা উচিত ছিল তা করেনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ভাষণের মধ্যে যুক্তফ্রন্টের যে সমস্ত কর্মসূচী ছিল তার একটারও উল্লেখ নেই। তাঁরা বাজেটের সময় বলেছেন যে এই বাজেট আমরা রচনা করিনি, কি করবো চার মাস আমাদের এই বাজেটে চালাতে হবে।

[4-20—4-30 p.m.]

আমরা সেই অতিরিক্ত ব্যয় বরাদ্দের আলোচনার সময় বলেছিলাম ৪ মাস নয়, আপনাদের এই বাজেট ১ বছর ধরে চালাতে হবে এবং ৫ বছর যদি আপনারা থাকেন তাহলে দেখব কংগ্রেসের ধাঁচেই চালাবেন, নূতন কিছু দিতে পারবেন না। যে সমস্ত কর্মসূচী আছে সেগুলো কংগ্রেসেরই কর্মসূচী, সেটাই চালিয়েছেন—এতে আপনাদের নূতনত্ব কিছু নেই। আপনারা মুখে এবং কাগজে যে বিপ্লবের কথা বলেন সেই বিপ্লব কাগজে এবং গলায়ই থাকবে, বাস্তবে থাকবে না। আমি এক এক করে কতকগুলো জিনিস দেখাচ্ছি। বন্যাবিধ্বস্ত এলাকার কথা আছে এবং আমলাতন্ত্রের ত্রুটি বিচ্যুতির কথা আছে। কিন্তু এই আমলাতন্ত্রের ত্রুটি বিচ্যুতি দূর করবার জন্য কি করছেন বা যাদের গাফিলতির জন্য এতগুলো লোকের জীবন হানি হয়েছে, এতগুলো লোকের জীবন বিপর্যস্ত হয়েছে তারজন্য কি ব্যবস্থা করবেন এবং এই ধরনের ত্রুটি বিচ্যুতি পরবর্তীকালে যাতে আর না হয় সে সম্পর্কে কি করবেন তার কোন কথা নেই। এঁরা কেন্দ্রের কাছ থেকে কতগুলো টাকা পায়নি বলছেন। কিন্তু যে টাকা পেয়েছেন সেই টাকা দিয়েই তো ত্রাণ কার্য চালিয়েছেন। এখানে লেখা আছে ত্রাণ কার্য এগুচ্ছে। তাহলে দেখতে পাচ্ছি প্রাক্তন সরকার যে কাজ চালিয়েছিলেন তার উল্লেখ আছে, কিন্তু যুক্তফ্রন্ট সরকার সেই ত্রাণ কার্য আরও ত্বরান্বিত করতে পারবেন কিনা এবং পুনর্বাসন কার্য আরও উন্নততর করতে পারবেন কিনা তার কোন উল্লেখ নেই। আর একটি দুঃখের কথা যেটি আমি জানতামনা সেটি শ্রীমতী আভা মাইতি বলেছেন। যে সমস্ত কাজে হাত দেওয়া হয়েছিল যুক্তফ্রন্ট সরকারের তরফ থেকে সেই সমস্ত কাজ বাড়ান দূরের কথা, সেই সমস্ত কাজ কমিয়ে দিচ্ছেন। তারপর, ভাষণের ৬ অনুচ্ছেদ আশ্চর্যজনক। এই অনুচ্ছেদে সরকার পক্ষ যে সমস্ত ভাঁওতাবাজীর কথা বলেছেন খাদ্য সম্বন্ধে তার কন্ট্রাডিকসন হচ্ছে এটা। এই খাদ্য নিয়ে ১৯৫২ সালে বিধানসভার মধ্যে এবং বাইরে তুমুল আন্দোলন এবং আলোড়ন হয়েছিল। এই খাদ্যের ব্যাপারে বহু লোক প্রাণ দিয়েছে ট্রাম-বাস পুড়েছে, ট্রেন পুড়েছে। তাই আমরা ভেবেছিলাম খাদ্য নীতির একটা বৈপ্লবিক পরিবর্তন দেখব। কিন্তু আমরা কি দেখলাম? আমরা দেখলাম প্রাক্তন সরকার যে খাদ্য নীতি চালিয়েছিলেন সেই খাদ্য নীতি এখনও রয়েছে। স্যার, ১ ছটাক চালও রেশনে বাড়ছেনা। একটা প্রতিশ্রুতি আছে মডিফায়েড রেসন এলাকায় রেসন বাড়বে। আমি জানিনা মডিফায়েড এলাকায় কত বরাদ্দ থাকে তা মন্ত্রিমহাশয় জানেন কিনা। গ্রামাঞ্চলে মডিফায়েড

রেশন এলাকায় ১ ছটাক চাল দেওয়া হয়না, চিনি দেওয়া হয়না, মধ্যে মধ্যে শুধু গম দেওয়া হয়। এর উন্নতি কিভাবে হয় তার কোন ব্যবস্থা নেই। অর্থাৎ প্রত্যেক ব্যাপারে আমরা দেখতে পাচ্ছি এই সরকারের কোন নূতন দৃষ্টিভংগী নেই। একটা জিনিষ অবশ্য আছে এবং সেটা হচ্ছে ল এ্যান্ড অর্ডার সম্বন্ধে এই যুক্তফ্রন্ট সরকার তাঁদের কৃতিত্ব দেখিয়েছেন। আমি সমস্ত জিনিস বিশ্লেষণ করতে পারলামনা বলে সংক্ষেপে কিছু বলে শেষ করছি। আমরা দেখছি একদিকে কংগ্রেসের বিরুদ্ধে বিষোদ্গার এবং আর একদিকে কেন্দ্রের বিরুদ্ধে জেহাদ এই ২টি জিনিস জারি করে তাঁরা মনে করছেন ৫ বছর লোককে ভাঁওতা দেবেন। এই সরকার কোন কন্সট্রাকটিভ আইডিয়া নিতে পারেন নি। আমি পরিষ্কারভাবে সি, পি, আই (এম) কে বলতে চাই গণতান্ত্রিক সমাজ ব্যবস্থার মধ্যে দিয়ে দেশের অর্থনৈতিক সমাজ ব্যবস্থার পরিবর্তন সে হতে পারে এই জিনিস তাঁদের মার্ক্সইজম, স্ট্যালিনিজম, লেনিনিজম এবং মাওইজম—এ কোথাও আছে কিনা? তাঁদের থিওরীতে কোথাও নেই। এখানে তাঁরা এক কথা বলেন, কিন্তু বাইরে বলেন রক্তাক্ত বিপ্লব, শ্রেণী সংগ্রাম ছাড়া কিছু হতে পারেনা। তাঁদের একথাটা ঠিক যে, গণতান্ত্রিক ব্যবস্থাকে হাতিয়াররূপে ব্যবহার করবেন। কাজেই আমরা তাঁদের কাছ থেকে কিছু আশা করতে পারিনা, শুধু ধূম্রজাল সৃষ্টি করে বাংলাদেশকে জাহান্নামে দিচ্ছেন।

**Shri Kashi Kanta Maitra:**

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় রাজ্যপালের বক্তৃতার উপর ধন্যবাদসূচক প্রস্তাব সমর্থন করতে উঠে কয়েকটি বক্তব্য আপনার মাধ্যমে এই হাউসের কাছে রাখতে চাই। আমার বক্তব্যের সুরটা যুগিয়ে দিয়েছেন আমার প্রাক্তন বক্তা মাননীয় বন্ধু শচীন নন্দী যিনি নদীয়া জেলা থেকে নির্বাচিত হয়েছেন। তিনি বলেছেন রাশিয়ায় ৫০ বছর ধরে সমাজতান্ত্রিক বিপ্লবের পরও খাদ্যে স্বয়ম্ভরতা আসেনি। বিভিন্ন দিকে তাব জটিল সমস্যা রয়েছে। অতএব কংগ্রেস যদি ২০ বছর ধরে মূল সমস্যার সমাধান না করতে পেরে থাকে তাহলে কংগ্রেসের বিরুদ্ধে এত উষ্মা প্রকাশের কোন যুক্তি বা কারণ নেই। সত্যিইতো কংগ্রেসের বিরুদ্ধে আমাদের বড় বড় অভিযোগ, আমি মনে করি তার চেয়ে বড় অভিযোগ কেন্দ্রের বিরুদ্ধে। কেন্দ্রের বিরুদ্ধে এই অভিযোগ যে, ২০ বছর ধরে কেন্দ্রীয় সরকার ও সর্বভারতীয় কংগ্রেস নেতৃত্ব বাংলার প্রতি বিরাট বিপ্লব ঘটে গেল, একে আমি নিঃশব্দ বিপ্লব বলব না সশব্দ বিপ্লবই বলব যদিও এখানে অবিচার অত্যাচার দুর্নীতি চালিয়ে এসেছে। আজকে বাংলা দেশে এই মধ্যবর্তী নির্বাচন যে কোন অস্ত্রের ঝনঝনানি ছিলনা, কোন বোমার বিষ্ফোরণ হয় নি, রাইফেলের ব্যাট্ ট্যাট ট্যাট ও ছিলনা। কিন্তু তবু একটা বিরাট বিপ্লব ঘটে গেল, এত বড় একটা বিরাট পরিবর্তন সূচিত হল ব্যালট বাক্সের মাধ্যমে। ইংরেজ আমল থেকে বিশেষ করে ১৯০৫ সাল থেকে এই বাংলাদেশের উপর সেদিনের সাম্রাজ্যবাদীরা যে অত্যাচার নির্মম শোষণ চালিয়েছিল, দেশ স্বাধীন হবার পরও ১৯৪৭ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত কংগ্রেসী রাজত্বে সেই অবিচার অত্যাচার বাংলার প্রতি অব্যাহত ছিল। বাংলার দাবী সমস্যা উপেক্ষিত হল, বাংলার কোটি কোটি মানুষ এই অবিচার অত্যাচার নিষ্ঠুর একটানা বঞ্চনা দুর্নীতির বিরুদ্ধে তাদের রায় সুস্পষ্টভাবে ঘোষণা করেছেন। সুতরাং মনে রাখতে হবে কেন বাংলাদেশের মানুষের রায় এরূপ হল। একজন মাননীয় সদস্য, এই হাউসের, আজ জানালেন যে কলকাতা থেকে পশ্চিমবাংলা থেকে কিছু অফিস নাকি বাইরে চলে যাচ্ছে। কিছুদিন আগে আমি দোমোহানী থেকে জলপাইগুড়ি জেলার বন্যা বিধ্বস্ত রেলওয়ে হেড কোয়ার্টার গুটিয়ে তাকে কাটিহার ও আসামের সংগে মিলিয়ে দেবার তোঘলকী পরিকল্পনার কথা তুলেছিলাম। মুখ্যমন্ত্রী সেদিন এই হাউসে এই আশ্বাস দিয়েছিলেন যে না যাবে না। তাঁকে আমি ধন্যবাদ জানাই। মুখ্যমন্ত্রী এবং উপ-মুখ্যমন্ত্রী তাঁরা দিল্লীতে গিয়ে বাংলার হয়ে এই রেলের অফিস রাখার কথা বলে এসেছেন। এইভাবে কর্মসংস্থানের কেন্দ্র গুটিয়ে নেবার অর্থই হল—এরাজ্যে কর্মসংস্থান সঙ্কুচিত করা। এখানেই শেষ নয়। ভারতবর্ষে যে পাঁচ পাঁচটি কেন্দ্রীয় ফিনান্সিং ইনস্টিটিউশনস্ আছে তার কেন্দ্রীয় অফিস এখানে নয়। রিজার্ভ ব্যাঙ্ক অব ইন্ডিয়ার কেন্দ্রীয় অফিস বোম্বেতে, স্টেট ব্যাঙ্কের কেন্দ্রীয় অফিস বোম্বেতে, লাইফ ইন্সিওরেন্স কর্পোরেশনের কেন্দ্রীয় অফিস বোম্বেতে, ইউনিট ট্রাস্টের কেন্দ্রীয় অফিস বোম্বেতে, ইন্ডাস্ট্রিয়াল ফিনান্সিয়াল কর্পোরেশনের কেন্দ্রীয় অফিস বোম্বেতে। এই হচ্ছে নীতি? পশ্চিম বাংলা শিল্পের দিকে সবচেয়ে বেশী এগিয়েছিল কিছুকাল আগে পর্যন্ত। ধাপে ধাপে কেন্দ্রীয় কংগ্রেস সরকার তার বৈষম্যমূলক একচোখো নীতি অনুসরণ এরাজ্যে

অর্থনীতিকে খর্ব করেছে। এই যে কেন্দ্রীয় অর্থ সাহায্যের সংস্থাগুলির কথা বললাম তার কি একটারও কেন্দ্রীয় অফিস কলকাতায় থাকতে পারতোনা? এই সব প্রতিষ্ঠানের কেন্দ্রীয় অফিস বোম্বাই সহরে চলে যাবার ফলে পশ্চিমবাংলার শিল্পোন্নয়ন শিল্পপ্রসার ও কর্মসংস্থানের ভিত্তি ভূমি সম্প্রসারণ দারুণভাবে ব্যাহত ও রুদ্ধ হয়েছে। আমরা সমস্ত জীবন ধরে বাংলা-দেশের মানুষ সমস্ত জীবন ধরে সার্বিক ভারতীয় ঐক্যের কথা বলে এসেছে। এই বাংলাদেশের স্বামী বিবেকানন্দ একথা বলেছিলেন "বল মূর্খ ভারতবাসী দরিদ্র ভারতবাসী, চণ্ডাল ভারতবাসী আমার ভাই।" এত বড় কথা আর কেউ বলেননি। আমাদের বাংলাদেশ থেকেই উঠেছিল। বাংলার দেশবন্ধু, মাষ্টারদা, অম্বিকা চক্রবর্তী, বাংলার ক্ষুদিরাম, সত্যেন, বাঘা যতীন এই ভারতবর্ষের ঐক্যের কথাই বলেছেন। বিশ্বকবি রবীন্দ্রনাথ, বিদ্রোহী কবি নজরুল ভারতীয় ঐক্যের কথাই বলে গিয়েছেন। বাংলার আর একজন সুসন্তান যাঁর সংগে আমাদের রাজনীতিক মতের মিল নেই পরলোকগত শ্যামাপ্রসাদ মুখোপধ্যায়, তিনিও এই ঐক্যের কথাই বলেছিলেন। তিনি প্রাণ দিয়ে ছুটে গেছলেন কাশ্মীরে একথা বলবার জন্য যে ভারতীয় সংবিধান এখানে প্রয়োগ কর, এই ভারতবর্ষের অংশই কাশ্মীর, প্রত্যেক নাগরিকের এখানে সমান অধিকার আছে। বাংলার সংগ্রামী তরুনেরা বাংলার অগণিত যুবক গোয়া মুক্তির জন্য গোয়াব ভারত ভুক্তির জন্য আন্দোলনে ঝাঁপিয়ে পড়েছিলেন। ভারতের স্বাধীনতার জন্য অখণ্ড ঐক্যবদ্ধ শোষণহীন ভারত গড়ার জন্য মহাবিপ্লবী নেতাজীর ও বাংলার বিপ্লবীদের কি অসীম ত্যাগ ও আত্মদান। এইতো বাংলাদেশের ঐতিহ্য। নেতাজী সুভাষচন্দ্র বসু জয় হিন্দ আওয়াজ তুলে সেই আওয়াজের মধ্য দিয়ে বিশ্বের ঐক্য অখণ্ড ভারতের সার্বভৌম ভারতের কথা ঘোষণা করেছিলেন।

[4-30—4-40 p.m.]

কিন্তু প্রতিদানে কি পেলাম আমরা প্রতিদানে এই পাচ্ছি যে দিনের পর দিন বাংলার উপর আক্রমণ আসছে। শুধু বঞ্চনা উপেক্ষা। পশ্চিম বাংলার আবেদন-নিবেদন ক্রন্দন দিল্লীর সেক্রেটারিয়েটের দেয়ালে বারবার প্রতিহত হয়ে ফিরে এসেছে। কলকাতার নাগরিকদের সম্বন্ধে মনে পড়ে সেই ইংরাজ আমলে কলোনী তৈরী করবার জন্য তখন তারা বলেছিলেন যে

Thus from the mid-day halt of Job Charnock
Grew a city just as fungus grows chaotic from its bed;
So it spread, chance directed, chance erected,
Laid and built on the silt;
Palace, hovel, poverty and pride side by side.

কি পরিবর্তন হয়েছে ১০০ বৎসরের মধ্যে? আজ বাংলা দেশের কি অবস্থা? কলকাতা মহানগরীর কি অবস্থা? কলকাতা মহানগরীর ৮০ লক্ষ মানুষকে সীমাহীন দুর্গতি ও দারিদ্রের মধ্যে হাবুডুবু খাচ্ছে। আমাদের জীবনে আছে শুধু দিন যাপনের গ্লানি শুধু প্রাণধারণের গ্লানি। এ আর সহ্য হচ্ছে না। লক্ষ লক্ষ বেকার যুবক বাঁচবার জন্য গণতন্ত্রকে দুর্নীতিমুক্ত সমাজ ব্যবস্থা ও প্রশাসনিক ব্যবস্থা সৃষ্টির জন্য বিদ্রোহের পথে নামতে হবে।

Central Government is pursuing a systematic and deliberate policy of neglect of Calcutta and West Bengal.

কলকাতার

Commercial and industrial pressure hence is being allowed to suffer systematic erosion.

চাকুরীর ক্ষেত্র সঙ্কুচিত হচ্ছে। একচেটিয়া পুঁজির অধিপতিরা মুনাফা ও লাভের মোটা অংশ এরাজ্যের বাইরে সরিয়ে নিয়ে যাচ্ছে। নূতন কল-কারখানা স্থাপন করা হচ্ছে না। কলকাতাকে খর্ব্ব করে বোম্বেকে গড়া হচ্ছে। কেন এই একচোখোমী? শিক্ষিত কর্ম্মক্ষম অর্দ্ধ শিক্ষিত কর্ম্মক্ষম যুবক যুবতীরা কতদিন বেকারীর এই দুঃসহ যন্ত্রণা সহ্য করবে।

Industries are limping, agriculture is in shambles!

গ্রামের বেকারীও ভয়াবহ রূপ নিয়েছে। গ্রামের সমাজের ভয়াবহতার কথা কেউ বলছেন না। মুখে গান্ধীজীর নাম কীর্তন হচ্ছে গান্ধী অর্থনীতির প্রশস্তি গাওয়া হচ্ছে কিন্তু বিকেন্দ্রীকরণের নীতিকে সমাধি দেওয়া হয়েছে। গ্রামগুলোকে শেষ করা হয়েছে।

কলকাতায় আজ পর্য্যন্ত একটা ষ্টেডিয়াম হল না। ১৯৬২ থেকে ১৯৬৭ সাল পর্য্যন্ত কাটল কোথায় ষ্টেডিয়াম হবে সেই স্থান নির্ব্বাচন নিয়ে কেন্দ্র রাজ্যের মধ্যে শুধু বৈঠক আর বৈঠক। এই পশ্চিম বাংলা সরকার করতে পারলো না। সবচেয়ে বড় বন্দর কলকাতা, পূর্বাঞ্চলের অর্থনীতির প্রাণকেন্দ্র কলকাতা বন্দর একেবারে নষ্ট হবার পথে। এই বন্দর সংস্কার করে পূর্বাঞ্চলের অর্থনীতিকে পুনরুজ্জীবিত করার কোন চেষ্টা কেন্দ্রের পক্ষ থেকে হয়নি—সেই সর্ববৃহৎ বন্দরকে শেষ করে দেওয়া হচ্ছে। এই অবস্থা চললে সমগ্র পূর্বাঞ্চলের অর্থনীতি একেবারে ভেঙে ধসে পড়ে যাবে। পূর্ব্বাঞ্চল বলতে বোঝায় বাংলা, বিহার, আসাম উড়িষ্যা এই চারটে অঞ্চলের অর্থনীতি একেবারে ভেঙ্গে যাবে—যদি কলকাতার বন্দর আমরা বাঁচাতে না পারি। কিন্তু এভাবে আর কিছুকাল চললে আর দুচার বৎসর বাদে কোন বড় জাহাজ কলকাতা বন্দরে আসতেই পারবে না। কলকাতার অর্থনীতি ভেঙে পড়েছে। কলকাতাকে তথা বাংলার অর্থনৈতিক বনিয়াদকে, এইভাবে বিপর্যস্ত করা হচ্ছে। ওয়ার্ল্ড ব্যাঙ্ক, পি, এল, ফোর এইট্টি—টাকা কলকাতার নিয়োগের কাজে নিয়োগের পক্ষে ছিলেন। কলকাতার উন্নয়নের এই টাকা দরকার। আংশিকভাবে লাগবে। কিন্তু আমাদের কেন্দ্রীয় অর্থমন্ত্রী মোরারজী দেশাই। তিনি মনে করেন এটা করা চলতে পারে না।

Because it might upset the Central budget. Because he takes credit of the PL-480 fund.

যেখানে বাংলা দেশের প্রতি অবিচার বাংলা দেশের শিল্পের ক্ষেত্রে এই কনট্রোলড ইকনমির যুগে ইনডিসক্রিমিনেট লাইসেন্সিং অর্ডার ইস্যু করেছেন। আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে ভারতবর্ষের এই রাজত্বে, কংগ্রেস রাজত্বে এগুলো সমস্ত পপুলেসনের ভিত্তিতে তারা বণ্টন করেছেন তাতে উন্নতি হতে পারে। আজকে তাকিয়ে দেখুন বাংলা-দেশের এই যে সীমাহীন দারিদ্র এই যে বেকারী তারপর কলকাতার এই হাওড়া যাকে শেফেল্ড বলা যেতে পারে ৪ হাজার ইঞ্জিনীয়ার অকেজো হয়ে বসে আছে। ৪০ হাজার দক্ষ কারিগর বেকার হয়ে বসে আছে—এই ভাবে বেকার কেন? রেলওয়ে অর্ডার আসছে না বলে রেলের অর্ডারের ওপর নির্ভরশীল কলকাতা হাওড়ার কলকারখানা বসে পড়েছে আমাদের অর্থনীতি। কলকাতার পরিবহণ ব্যবস্থার উন্নয়নের জন্য দীর্ঘদিন ধরে কেন্দ্রের কাছে চক্ররেলের দাবী জানিয়ে আসছে। কত দিন থেকে শুনছি চক্ররেলের কথা শুনছি, কখনও শুনছি ভূগর্ভস্থ রেলের কথা আবার মনো রেলের কথাও শুনছি। কত কথা। কিন্তু কোন কিছুই এপর্যন্ত হল না। লক্ষ লক্ষ মানুষের দৈনন্দিন জীবনে অবর্ণনীয় কষ্ট। কি করে আমরা মুখবুজে সহ্য করবো এই হৃদয়হীন ঔদাসীন্য তা ভাবতে পারি না। স্পীকার মহাশয়, আপনাকে বলি দিল্লী তো কতবার গেছেন দিল্লীতেও সমাজবাদীরা সাজানো সহর তৈরী করেছিল। গত ২০-২২ বছর দিল্লীর কত উন্নতি হয়েছে। কোটি কোটি টাকা ঢেলে এই সহরকে আরও সুন্দর করা হচ্ছে। সেখানকার রাষ্ট্রপতি ভবন ৩০০ একর জমির উপর যেখানকার একজিকিউটিভ হেড বড় বড় আই সি এস আমলাদের, বড় বড় আমীর ওমরাহদের জন্য যে বাড়ি তৈরী হয়েছে তা তিন একর থেকে ৩০ একর জমির ওপর। যে দেশে লক্ষ লক্ষ মানুষ দুর্গন্ধময়, অস্বাস্থ্যকর বস্তীতে দিন কাটাচ্ছে সেদেশে ৯ বিঘা থেকে ৯০ বিঘা জমি ও বাগান সম্বলিত বাংলো বাড়িতে বাস করেন দিল্লীর নয়া মোগলরা। দিল্লীতে দেখছি অবিরাম পরীক্ষা নিরীক্ষা চলছে—কিভাবে সহরটিকে আরও মনোরম সুন্দর আকর্ষণীয় করা যায়। এইসব পরীক্ষা-নিরীক্ষার জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে। অথচ কলকাতায় বাঁচার জন্য ন্যূনতম চাহিদাও দিল্লী মেটাবে না।

Ceaseless experiments are going to beautify the city? They are concerned with how the colour of the stone would make the pavement most beautiful and attractive to the aristocrats and to the foreigners. How the greenary should add splendour to the city?

ফুটপাতের পাথর কি রংয়ের হলে সহরের আকর্ষণ বাড়বে, কিভাবে সবুজের আস্তরণ দিয়ে সহরকে নয়নাভিরাম করা হবে নাগরিক ও পর্যটকদের কাছে এই নিয়ে দিল্লী প্রশাসন ব্যবস্থার ভাবনা। এই পরীক্ষা-নিরীক্ষার জন্য লক্ষ লক্ষ টাকা ব্যয় হচ্ছে। আর কলকাতার বৃহত্তর কলকাতার ৮০ লক্ষ মানুষ যথেষ্ট পানীয় জল পায়না, পথচারীরা বছরের পর বছর আবর্জনা ঠেলে পথ চলে—জল নিষ্কাশনের ব্যবস্থা নেই—বস্তীর অসহনীয় অস্বাস্থ্যকর পরিবেশে লক্ষ লক্ষ মানুষ বাস করছে। ট্রামে বাসে চলা যায় না। তবু আমরা কেন্দ্রের কাছে সুবিচার পাবনা

**Grant of money to Murshidabad Zilla Parishad for maintenance of Roads**

**21.** (Admitted question No. 119.)

**শ্রীসনৎকুমার রাহা:** পঞ্চায়েত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলা পরিষদকে ১৯৬৮-৬৯ সালের জন্য কত টাকা ঐ জেলার রাস্তা সংস্কার ও রক্ষণের (মেইনটিনেন্স) জন্য দেওয়া হইয়াছে; এবং

(খ) এই অর্থের মধ্যে এ পর্যন্ত কত টাকা ব্যয়িত হইয়াছে?

**The Minister for Panchayats:**

(ক) ১৯৬৮-৬৯ সালে মুর্শিদাবাদ জেলা পরিষদকে পৃথকভাবে ঐ জেলার রাস্তা সংস্কার ও রক্ষণের জন্য (মেইনটিনেন্স) পঞ্চায়েত বিভাগ হইতে কোন টাকা দেওয়া হয় নাই।

(খ) প্রশ্ন উঠে না।

**Cattle-lifting in Indo-Pak Border area under Karimpur Block, Nadia**

**22.** (Admitted question No. 126.) **Dr. Nalinaksha Sanyal:** Will the Minister-in-charge of the Home (Police) Department be pleased to state—

(a) whether the State Government has any report as to the fact that frequent thefts, specially cattle-lifting, reportedly by Pakistani marauders have been rendering living condition in a number of villages on Indo-Pak border in Karimpur Block area quite insecure and almost intolerable; and

(b) if so, the measures taken so far and contemplated in near future to provide adequate security and prompter action by the Border Security Force and the Civil Police?

**The Minister for Home (Police):** (a) During the last six months (from September, 1968 to February, 1969) there have been a few cases of theft of cattle and theft of and damage to crops by Pak criminals on the border of Karimpur P.S. in Nadia district.

(b) Both the Border Security Force and the local Police have intensified vigilance to prevent such incidents as also to ensure security of the local Indian nationals.

**Hingalganj-Hemnagar Road**

**23.** (Admitted question No. 130.) **Shri Hazari Lal Mandal:** Will the Minister-in-charge of the Public Works (Roads) Department be pleased to state—

(a) whether Government have any plan to connect the Hingalganj-Hemnagar Road with the Border out-posts along the river Kalindi; and

(b) if not, when this work is likely to be taken up by the Government?

**The Minister for Public Works (Roads):** (a) No such scheme has yet been inalised. Only a preliminary study is being made.

(b) The work will be taken up as and when full financial assistance for the same is made available by the Government of India.

## Calling Attention to a Matter of Urgent Public Importance

**Mr. Speaker:** The Minister-in-charge of the Home (Police) Department will please make a statement on the subject of clash between a group of local people and the employees of Hindusthan Construction Company at Durgachak, near Haldia—called attention by Shri Kalipada Mandal on the 17th March, 1969.

**Shri Jyoti Basu:** Sir, in reply to a Calling Attention notice by Shri Kalipada Mandal, M.L.A., regarding the incident of clashes which took place at Durgachak near Haldia on 14th March, 1969 between some local people and the employees of the Hindusthan Construction Company, I would like to make the following statement:—

There were clashes between the employees of the Hindusthan Construction Company and some local people of the villages around Haldia on the morning of 14th March, 1969 over a quarrel between the truck drivers of the said Company and a local cyclist. The trucks of the Hindusthan Construction Company were stoned for jamming the road at Durgachak, police-station Sutahata, causing damage to trucks and injuries to the drivers. The employees of the Hindusthan Construction Company set fire to two houses and a few hay stacks, and some shops and houses were also damaged and looted by them. Some of the local people retaliated by setting fire to eight trucks of the Company. Some persons of both the sides were beaten and injured. Twenty-five persons, including 18 employees of the Hindusthan Company were injured during clashes. The injured were admitted in different hospitals in Tamluk subdivision.

There was no fatal injury on either side and none of the injured persons has succumbed to the injuries as yet.

On receipt of information the O.C., Bagnapara Investigating Centre, along with available force rushed, to the spot. The police had to fire two rounds to prevent further arson but none was injured by police firing. Further police reinforcements were immediately sent to the place.

The District Magistrate and the Superintendent of Police, Midnapore, and the S.D.O., Tamluk, went round the affected areas and met the local people and took necessary steps for restoration of peace. Shri Sushil Dhara, Minister, Commerce and Industries, also visited the affected areas and held the meeting with the local leaders and the people for restoring normal peaceful conditions in the locality. The situation is now peaceful.

Over these clashes, criminal cases have been started. So far eighteen arrests have been made.

[1-40—1-50 p.m.]

**Mr. Speaker:** I have received sixteen notices of calling attention on the following subjects, namely:—

(1) Police firing in Jadavpur police-station resulting in death of one person and injury to 10 persons—from Shri Aswini Roy.

(2) Fire in Jadavpur Athletic Club in Bapuji Nagar on 24th February 1969 —from Shri Prasenjit Barman.

(3) Kidnapping of one Sree Pabitra Majumdar of Bapuji Nagar on 24th February, 1969—from Shri Prasenjit Barman.

(4) Stabbing of one Sree Parimal Das of Bapuji Nagar, Calcutta-32 on 24th February, 1969—from Shri Narayan Naskar.

(5) Bomb injury of one Sree Amalendu Dutta of Bapuji Nagar on 24th February, 1969—from Shri Narayan Naskar.

(6) Missing of one Sree Manik Ganguly from Bapuji Nagar on 24th February, 1969—from Shri Deokinandan Poddar.

(7) Kidnapping of one Sree Pabitra Majumdar on 24th February, 1969—from Shri Deokinandan Poddar.

(8) Proposed U. Co Pan Plan for construction of Buildings at a cheaper rate—from Shri Sanat Kumar Raha.

(9) Supply of canal water from D.V.C. for irrigating the double crop producing fields in Bhatar and Burdwan police-stations—from Shri Aswini Ray.

(10) Suspension of train services for several hours on Tuesday last due to manhandling of the Station Master of Ballygunge Station—from Shri Saral Deb.

(11) Alleged torture on the workers of the Hope Tea Estate in Jalpaiguri district by the management—from Shri Anil Dhar Guha Neogy.

(12) Report in Jugantar, dated 18th March, 1969 regarding clash for occupation of lands in Chandamari mouza of Kalyani police-station—from Shri Sanat Kumar Raha.

(13) Status of Naxalite workers, etc.—from Shri Amalendralal Roy.

(14) Reported rioting amongst rival group of persons and police firing in Jadavpur area on 19th March, 1969 resulting in the death of a person —from Shri Azizur Rahman.

(15) Reported violent clash between two groups of workers of Waverly Jute Mills in police-station Jagatdal, 24-Parganas—from Dr. Zainal Abedin.

(16) Clash between two groups of workers of Waverly Jute Mills in Jagatdal, 24-Parganas—from Shri Aswini Roy.

I have selected the notice of Dr. Zainal Abedin on the subject of reported violent clash between two groups of workers of Waverly Jute Mills in police-station Jagatdal, 24-Parganas. The Hon'ble Minister-in-charge may please make a statement on the subject today, if possible, or give a date for the same.

**Shri Jyoti Basu:** Monday.

### Governor's reply to the Address

**Mr. Speaker:** The Governor's reply to the address presented to him by the Legislative Assembly, West Bengal, has been received. It is as follows:

"Raj Bhavan,
Calcutta,
March 20, 1969.

**Members of the Legislative Assembly,**

I acknowledge your message of thanks for the speech with which I opened the present session of the Legislature. I regret that I had to omit the matters contained in paragraphs 2 and 3 of the speech 'approved' by the Council of Ministers as I considered that the inclusion of these paragraphs in my speech would have been constitutionally improper.

**D. VIRA,**
**Governor of West Bengal."**

**Shri Sadhan Gupta:** Sir, regarding the Govrenor's message it appears that the Governor in his message has added certain words regarding the Address we have presented. Now, I think the Governor's reply to the message also is a matter which is not the subject of his discretion but is to be delivered on ministerial advice. We would like to know whether in this instance also he has committed an impropriety by ignoring the ministerial advice.

**Mr. Speaker:** I shall look into the matter and give a suitable reply. I have just read the reply which I have received from the Governor.

### Message from Council

**Secretary (Shri P. Roy):** Sir, the following message has been received from the West Bengal Legislative Council, namely:—

"Message

The West Bengal Legislative Council at its meeting held on the 19th March, 1969, passed the following resolution:—

'That this Council concurs in the recommendation of the Legislative Assembly that the Council do associate with the Committee on Public Accounts of the West Bengal Legislative Assembly for the year 1969-70 and resolves that the following 5 members of the Council be nominated to associate with the Committee on Public Accounts, namely:—

(1) Shri Sudhindra Nath Mukherjee,

(2) Shri Sudhir Chandra Niyogi,

(3) Shri Abdul Bari Biswas,

(4) Shri Santosh Kumar Bhattacharyya, and

(5) Shri Nirmal Bose.

UPENDRA NATH BARMAN,
Deputy Chairman,
West Bengal Legislative Council.

Sir, I lay the message on the Table.

### Statements under rule 346.

**শ্রীশম্ভূচরণ ঘোষ:** স্পীকার মহোদয়, আপনার অনুমতি নিয়ে পাওয়ার লুম এনকোয়ারী কমিশনের চেয়ারম্যান মিঃ এন. সি. রায়ের রিপোর্ট আমি সভাতে পেশ করছি। ইতিপূর্বে কমিশনের মূল রিপোর্ট বিধানমণ্ডলীর সদস্যদের মধ্যে বিতরিত হয়েছে। মিঃ রায়ের রিপোর্টটা যেহেতু মূল রিপোর্টের অংশ বিশেষ নয়, সেইহেতু ইহা পৃথকভাবে পেশ করা হল। মিঃ রায়ের রিপোর্টটা মূল রিপোর্টের অংগ বিশেষ না হলেও মূল রিপোর্ট অপেক্ষা ইহা অধিকতর মূল্যবান। দেশ স্বাধীন হবার পর থেকে কিছুদিন আগে পর্যন্ত যাহারা দেশ সেবার ইজারা নিয়েছিলেন তদের শ্রেণীগত চরিত্রের এক কুৎসিত নগ্নতা মিঃ রায়েব রিপোর্টের মধ্য দিয়ে প্রতিফলিত হয়েছে। গান্ধীবাদের নামাবলী গায়ে দিয়ে কেমনভাবে গরীব তাঁতি সম্প্রদায়ের সর্বনাশ করা হয়েছে এবং অপর দিকে এক বিশেষ ধনিক গোষ্ঠীর লুণ্ঠন প্রবণতাকে সহায়তা করা হয়েছে—তাহারই প্রকৃত বিবরণ মিঃ রায় ফুটিয়ে তুলেছেন। যুক্তফ্রন্টের প্রথম মন্ত্রিসভার সদস্য মাননীয় কাশীকান্ত মৈত্রকে আমি ধন্যবাদ জানাই। তিনি অত্যন্ত সাহসের সাথে ১৯৬৭ সালে

১লা জুন পাওয়ার লুম শিল্পে ব্যাপক দুর্নীতির বিরুদ্ধে তদন্ত করার জন্য এনকোয়ারী কমিটি গঠন করেন। মাননীয় সদস্য বর্ষীয়ান গান্ধীবাদী নেতা শ্রীপ্রফুল্লচন্দ্র সেন তো বহু বছর মুখ্যমন্ত্রীত্বে ছিলেন। এসব ব্যাপারে তাঁর কোন উৎসাহ আমরা লক্ষ্য করিনি। দুর্নীতি নির্ণয় ব্যাপারে নেতৃত্ব নেওয়ার ক্ষেত্রে একদা শিল্পমন্ত্রী মাননীয় সদস্য শ্রীতরুণকান্তি ঘোষকেও আমরা দেখিনি। যুক্তফ্রন্ট সরকার এবং কংগ্রেস সরকারের মধ্যে দৃষ্টিভঙ্গীর মৌলিক পার্থক্য এখানেই। (শ্রীনলিনাক্ষ সান্যাল: ওটা কে লিখে দিয়েছে?) জিনিসটা শুনুন কি বলছি, এর পরে তো আসল কথায় আসছি।

[1-50—2 p.m.]

বিধানসভায় বেশ কয়েকদিন ধরে লক্ষ্য করা যাচ্ছে যে, বিরোধীপক্ষ অত্যন্ত সোচ্চারের সংগে দেশপ্রেম, জনসেবা প্রভৃতি শ্লোক আবৃত্তি করে চলেছেন। মাঝে মাঝে যুক্তফ্রন্ট সরকারকে জ্ঞান দেবারও চেষ্টা করছেন। কিছুদিন আগে বিধানসভায় বিরোধী দলনেতা মাননীয় সিদ্ধার্থশংকর রায়-এর বক্তৃতা মনযোগ দিয়ে শুনছিলাম। ভাবছিলাম এঁরা এত ভাল ভাল কথা বলেন তবুও কেন দেশের মানুষ এঁদের প্রত্যাখ্যান করেছে। যখন মিঃ এন, সি, রায়ের রিপোর্টটি দেখলাম তখন মনে পড়ে গেল একটা প্রবচন "চোরের মায়ের বড় গলা"। শ্রীসিদ্ধার্থশংকর রায় তাঁর বক্তৃতায় অত্যন্ত জোর দিয়ে বোঝাবার চেষ্টা করছিলেন গত ২২ বছরে কত টাকা কংগ্রেস সরকার খরচ করেছে এবং দেশের কি কি উন্নতি হয়েছে। একটি গল্প মনে পড়ে গেল। এক যুবক সমুদ্র যাত্রার জন্য বেরিয়েছে। সমুদ্র তীরে এক মন্দিরে এক সাধু যাত্রার পূর্বে তাকে প্রণামী দেবার কথা বলে। মন্দিরের গায়ে কিছু মানুষের ছবি দেখিয়ে বলে যারা প্রণামী দিয়েছে এবং সমুদ্র যাত্রার শেষে ফিরে এসেছে ওইগুলি তাদেরই ছবি। যুবকটি যখন জিজ্ঞাসা করে যারা প্রণামী দিয়েছে অথচ ফিরে আসে নি তাদের ছবি কোথায় -সাধুর তখন কোন জবাব নেই। তর্ক শাস্ত্রে একে বলে ফ্যালাসি অব নন-অবজারভেসন। ২২ বছরে কংগ্রেস সরকার অজস্র টাকা খরচ করেছে অথচ তার বিনিময়ে যেখানে কিছুই হয় নি তার হিসেব সিদ্ধার্থশংকর রায় দেন নি।

**শ্রীআবদুস সাত্তার:** স্যার আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। মন্ত্রিমহাশয় একটা স্টেটমেন্ট করবেন বলেছেন। কিন্তু উনি যে কথাগুলো বলছেন ইজ ইট এ স্টেটমেন্ট?

**মিঃ স্পীকার:** হি ইজ রিডিং হিজ স্টেটমেন্ট। হাউ ক্যান আই হেল্প ইউ?

**শ্রীশম্ভুচরণ ঘোষ:** তার হিসেব দিয়েছেন মিঃ এন, সি রায়। পাওয়ার লুম এনকোয়ারী কমিশন এবং মিঃ এন, সি, রায়ের রিপোর্ট বহু আগেই সরকারী দপ্তরে জমা পড়েছিল। জমা পড়েছিল ১৯৬৭ সালের ৩০শে এবং ৩১শে ডিসেম্বর। ১৯৬৭ সালের ২১শে নভেম্বর যদি যুক্তফ্রন্ট সরকারকে বে-আইনীভাবে ভেঙ্গে দেওয়া না হোত, তবে এতদিনে তা নিশ্চিতভাবে প্রকাশিত হোত। পি, ডি, এফ,-কংগ্রেস কোয়ালিসন সরকার এবং রাজ্যপাল ধরমবীরের আমলে ওই রিপোর্ট কোল্ড স্টোরেজে আবদ্ধ ছিল। মধ্যবর্তী নির্বাচনের পূর্বে যদি ওই রিপোর্টগুলো প্রকাশিত হোত তবে বিরোধীপক্ষ নিশ্চয়ই স্বীকার করবেন, তাঁদের সংখ্যা ৫৫-এর স্থলে ৫ হোত কিনা সন্দেহ। মিঃ এন, সি রায়ের রিপোর্টে-এ বহু রথী-মহারথীর নাম উল্লেখ আছে যাঁরা দুর্নীতিগ্রস্ত সমবায় প্রতিষ্ঠানগুলির সাথে জড়িত ছিলেন। মিঃ রায় তাঁর রিপোর্টের প্রথম পৃষ্ঠায় বলেছেন, ইল্লিগ্যাল অ্যাকটিভিটিস্ হ্যাভ বিন..... . . .

Illegal activities have been observed in the Societies controlled by Shrimati Maya Banerjee (Kakdwip Powerloom), Shrimati Anima Hore (Jalpaiguri Powerloom), Shri Biswaratan Ganguli (Domjur Thana Powerloom), Shri Durga Singh (Jiaganj R. K. V. Powerloom), Sarvasree Santosh Roy and Sudhir Neogy (Cooch Behar Co-operative Textiles), etc., etc.

এইসব কংগ্রেসী নেতৃবৃন্দ যেমনভাবে পাওয়ার লুম সোসাইটিগুলিকে আত্মসেবার ক্ষেত্রে ব্যবহার করেছেন তা পরিস্কারভাবেই ফুটিয়ে তোলা হয়েছে। এ ছাড়া এক শ্রেণী ধনিকগোষ্ঠী ও আমলা অফিসারদের নাম উল্লেখ আছে। তাদের শ্রেণী চরিত্র পরিস্কার। বুর্জোয়া রাজনৈতিক

কাঠামোতে বুর্জোয়া প্রশাসনিক ব্যবস্থাপনার আনুকূল্যে শোষণ করাই তাদের কাজ। কিন্তু যারা দেশ সেবার মুখোস পরে জনসাধারণকে বঞ্চনা করে তারা ভণ্ড, বিশ্বাসঘাতক। মিঃ রায়ের রিপোর্টটি তন্ন তন্ন করে পড়লে বহু লোমহর্ষক রোমাঞ্চকর ঘটনা জানা যাবে। আমি তার মধ্যে যাচ্ছি না। শুধু একটি সোসাইটির উদাহরণ দেব। কাকদ্বীপ পাওয়ার লুম কো-অপারেটিভ সোসাইটি, এই সোসাইটি ১৯৬২ সালে প্রতিষ্ঠা করেন শ্রীমতী মায়া ব্যানার্জি। এই সোসাইটির দুর্নীতির বহু তথ্য মিঃ রায়ের রিপোর্টে উল্লেখ আছে। অথচ তদানীন্তন মুখ্যমন্ত্রী শ্রীপ্রফুল্লচন্দ্র সেন শ্রীমতী মায়া ব্যানার্জি সমভিব্যাহারে ৫ই জুন ১৯৬৬ সালে প্রতিষ্ঠানটি ভিজিট করতে যান এবং মায়া ব্যানার্জি পরিচালিত দুর্নীতিভরা প্রতিষ্ঠানটির উন্নতি কামনা করে তাঁর বাণী লিপিবদ্ধ করেন। শ্রীপ্রফুল্লবাবু হাউসে এসেছেন কিনা জানি না, থাকলে তাঁকে জিজ্ঞাসা করতাম নির্বাচনের সময় আরামবাগের মানুষদের তাঁর এই মহান কীর্তির কথা জানিয়েছিলেন কিনা।

মিঃ রায়ের রিপোর্টে এবং কমিশনের মূল রিপোর্ট যাদের বিরুদ্ধে গুরুত্বপূর্ণ অভিযোগ আনা হয়েছে, সেগুলি ভালভাবে পরীক্ষা করা হচ্ছে এবং এই হাউসের কাছে আমি এই প্রতিশ্রুতি দিতে পারি যে দোষী ব্যক্তিদের উপযুক্ত শাস্তি দেবার ক্ষেত্রে যুক্তফ্রন্ট সরকার দৃঢ়প্রতিজ্ঞ। হোন না তিনি সর্বত্যাগী দেশনায়ক বা বড় অফিসার বা লব্ধপ্রতিষ্ঠ ব্যবসায়ী, কারো ক্ষেত্রে কোন অনুকম্পা বা দয়া প্রদর্শন নয়। শাস্তি--কঠোর শাস্তিই হবে একমাত্র বিধান। এ ব্যাপারে সমবায় এবং শ্রম দপ্তরের মন্ত্রীদের মতামত গ্রহণ করার প্রয়োজন আছে, কারণ সমবায় এবং শ্রম বিভাগের কিছু প্রশ্ন এই রিপোর্টের মধ্যে জড়িত আছে।

অদূর ভবিষ্যতে এই রিপোর্টগুলির ভিত্তিতে সরকারের পক্ষ থেকে কি চূড়ান্ত এবং নির্দিষ্ট ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে তা হাউসে জানাবার প্রতিশ্রুতি দিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীশৈলেন্দ্রনাথ অধিকারী:** অন এ পয়েন্ট অফ ক্লারিফিকেশন স্যার, মাননীয় মন্ত্রিমহাশয় আমাদের সামনে যে স্টার্টলিং ডিসক্লোজার করলেন, এর পরিপ্রেক্ষিতে আমি মাননীয় মন্ত্রিমহাশয়ের কাছে এবং পরিষদীয় মন্ত্রিমহাশয়ের কাছে জিজ্ঞাসা করছি, এই সমস্ত অনুসন্ধান করে যা বেরুচ্ছে, এর আগেও মাননীয় মন্ত্রী হরেকৃষ্ণবাবু জমির ব্যাপারে আমাদের সামনে কি সাংঘাতিক জিনিস জানালেন, সরকারী তথ্য দিয়ে, এই সমস্ত দুর্নীতির ব্যাপারে এখানে একটা ডিবেট হবে কিনা। আমি বলি এই রকম একটা ডিবেট হোক যাতে একটা তদন্ত কমিশন বা এই ধরনের ডিটারেন্ট কিছু নিয়ে আসতে পারেন। মন্ত্রিমহাশয় এ সম্বন্ধে কিছু বলবেন কি?

**শ্রীযতীন চক্রবর্তী:** আমাদের মাননীয় মন্ত্রী শম্ভুচরণ ঘোষ রিপোর্টে যে সমস্ত চাঞ্চল্যকর তথ্য এখানে উপস্থিত করেছেন, যা দেখছি এবং মাননীয় সদস্য যে প্রস্তাব রাখলেন, আমরা সেটা বিবেচনা করে দেখছি কোন সময় দেওয়া যায় কিনা। এ বিষয়ে নিশ্চয়ই বিধানসভায় একটা বিস্তৃত আলোচনা করা দরকার এবং একটা তদন্ত হওয়া দরকার যদি এই অভিযোগগুলি সত্য হয়।

**Shri A. H. Besterwitch:** Sir, the Hon'ble Minister has spoken regarding Jalpaiguri Powerloom Co-operative Society Limited and here he has mentioned Anima Hore but you will remember, Sir, in 1963 or 1964 I put this question regarding powerloom and the President of that powerloom was Anima Hoare's husband and the Secretary was Mr. Rabi Sikdar and that powerloom is not at Jalpaiguri. It is at Dum Dum. Sir, I want the Hon'ble Minister to make an enquiry into it.

[2—2-10 p.m.]

**শ্রীনলিনাক্ষ সান্যাল:** আমার আর বক্তব্য নেই যখন মন্ত্রিমহোদয় বললেন যে একটা সময় দেবেন আলোচনার জন্য--সেই সময়ের মধ্যে যাতে আলোচনা হয় তার সুযোগ আমরা চাইবো।

**শ্রীযতীন চক্রবর্তী:** সময় দেবেন না, আলোচনার পরিপ্রেক্ষিতে প্রয়োজন হলে ব্যবস্থা অবলম্বন করা হবে।

**শ্রী এ, এম, ও, গনি:** স্যার, মন্ত্রিমহোদয় যখন রিপোর্টটা পড়ছিলেন তখন আমাদের ডান দিকের বন্ধুরা অত্যন্ত উত্তেজিত হয়ে গিয়েছিলেন। সেজন্য আমি মনে করি যে এই রিপোর্টটার উপর একটা ডিবেট আপনি যদি স্যাংসন করেন—আমাদের সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয় বলেছেন যে বিবেচনা করবেন কিন্তু আপনি স্পীকার হিসাবে যদি একটা অনুমতি দেন যে একটা ডিবেট দেওয়া উচিত তাহলে আমরা খুশী হবো।

**মিঃ স্পীকার:** আমি চেষ্টা করবো।

**শ্রীপান্নালাল মাঝি:** মন্ত্রিমহাশয় যে বিবৃতি আমাদের হাউসে রাখলেন তার কপি সদস্যরা যাতে পান এ সম্পর্কে একটা ব্যবস্থা করবেন।

**মিঃ স্পীকার:** হ্যাঁ, কপি দেওয়া হবে।

**শ্রীঅনিল মুখার্জী:** পরিষদীয় মন্ত্রিমহাশয় বললেন যে এই দুর্নীতির বিষয়ে তদন্ত করবেন—তিনি সমস্ত দুর্নীতির বিষয়ে তদন্ত করবেন, না কেবল এই একটা বিষয়েই তদন্ত হবে ?

**মি স্পীকার:** উনি দুনিয়ার মালিক নন—উনি যে সংক্রান্ত রিপোর্ট দিলেন সে সম্পর্কেই হবে। আবার কোথায় কি আছে সে সম্বন্ধে উনি কি করবেন।

### Policy statement on work of the Land and Land Revenue Department

**Shri Hare Krishna Konar :**
মিঃ স্পীকার স্যার, আমি সদস্যদের কাছে ভূমি এবং ভূমিরাজস্ব বিভাগের কাজ সম্বন্ধে একটি নীতি নির্ধারক বিবৃতি রাখছি। আমি দুঃখিত যে এটা তাড়াতাড়িতে ইংরাজীতে করতে হয়েছে।

The declared objective of the land legislations was to break the concentration of land in a few hands by putting a ceiling on land holdings, to distribute as much surplus land as possible to the landless and land-poor peasants free of cost, to provide security to bargadars against eviction, etc. But this objective was largely defeated because of many defects in the legislations themselves and particularly because of the serious weaknesses in the administrative machinery in implementing the legislations. Land reform measures can be effective if only they are implemented quickly with determination and with co-opration of the toiling peasants. But this is what was lacking for so many years. The Government machinery worked with a pronounced pro-jotedar bias The big landlords and the big jotedars took full advantage of this situation and were successful to a great extent in keeping huge areas of land under their possession through various devices. They even misused the law courts by submitting false one-sided information. The defence of the government point of view in law courts was often allowed to go by default. Illegal and forcible eviction of bargadars took place every year on a wide scale. Practically nothing was done to stop it. The legal provisions practically remained on paper. Even when organised peasantry came forward in helping the Government in frustrating the machinations of the landlords and jotedars the government machinery often, instead of welcoming the peasants' initiative, helped the landlords by resorting to repressive measures against the peasants in the name of law and order. Consequently, social relations in the countryside became very strained and the grip of the landlords and jotedars over the rural life was being strengthened. On the other hand restlessness was growing among the toiling peasantry.

The last United Front Ministry within its short span of life took urgent measures to retrieve the position to the extent possible. Pending considera-

tion of comprehensive amendments to the existing legislations the administrative machinery was being geared up to some extent in order to implement the positive provisions of the land legislations. Steps were taken to associate the organised peasantry in this task. The unfounded fears of the small owners which complicated the problem of checking evictions was sought to be dispelled by persistent efforts. All these resulted in some notable advances. About 2 lakh 32 thousand acres of surplus land were settled with about 2 lakh 38 thousand poor tillers. Forcible eviction could be stopped to a great extent with active co-operation of the peasants' associations. Special stress was laid to detect benami transfers and for that purpose concrete administrative measures were taken.

Several thousand acres of surplus tea garden lands were also taken possession of.

With the illegal dismissal of the United Front Ministry this process was halted—rather there was a setback. Practically there was no progress in the matter of land distribution. Illegal evictions were allowed to take place on a wide scale. The department of the Director of Land Records and Surveys continued, however, their efforts in detecting benami lands which were started during the last United Front Ministry period; as a result, about one lakh fifty thousand acres of benami lands have been declared to be vested in the State up till now. But in this case also there was little effort to take over possession of these newly found lands. There is no readymade figure in the State headquarters, but it can safely be said that the percentage of lands of which possession has been taken over will not exceed 25 per cent. This time-lag in taking over possession has given ample time and opportunity to the landlords to misuse the law courts in order to frustrate Government attempts. It should also be noted that in most cases, the cases in law courts were not properly defended from the Government side. There were many cases where the police without any consultation with the Land and Land Revenue Department about the actual position of the lands concerned had shamelessly come forward to help the big jotedars and had resorted to brutal repressive measures against bonafide cultivators and licencees of government lands. Taking over possession of tea garden surplus lands was stopped; in some cases a portion of the land possession of which was decided to be taken over by the last U.F. Government was released in favour of the tea-garden owners. As a result of all these activities the agrarian relations in the country-side are in a very deplorable condition.

Urgent decision for land reforms to the extent possible within the limitations of the present socio-political set-up in the country has become a crying necessity. The present United Front Government are seriously considering the steps for comprehensive amendments to the existing land legislations in the line of the policy declared by the United Front As the problem is very complicated, some time is necessary to arrive at definite conclusions regarding concrete measures. Government hopes to come before the Assembly with their concrete proposals within a year. The main purpose will be to frustrate and defeat the machinations of the big jotedars and to get much more surplus land in the hand of the Government. In this connection the Government wants to make it clear that the contemplated measures will in no way affect the small land-owning interest. The Government appeals to the middle-class and small owners to be on guard against any mischievous and false propaganda by big jotedars. The U.F. Government is pledge-bound to make holdings up to 3 acres of land owned by a family rent-free. Necessary provisions will be made to implement it within a year. The Government is calculating the probable loss to the

State Exchequer by this measure and is considering other measures necessary to make up this loss.

Pending such comprehensive legislations the Government have decided to streamline the administrative machinery for proper and timely, implementation of the existing provisions in the legislations in the interest of the toiling peasantry. The Government have also decided to associate organised peasantry in this effort. The Government will welcome suggestions of various parties and mass organisations in this task.

The results achieved so far in detecting malafide transfers conclusively prove that benami transactions had taken place on a wide scale and much can be done to detect them even with the help of the existing provisions if proper steps are taken. Hence the Government have already taken steps to intensify the measures so far adopted in detecting malafide transfers. Measures are also being taken to take over timely possession of vested lands, to defend government cases in law courts in proper spirit and to settle the vested lands with landless and land-poor peasants without much delay. The Government have also decided to see that proper coordination takes place between the officers of the Land and Land Revenue Department and the Home Department at every level. It is the policy of the Government to see that the police helps these attempts and is not used to frustrate them as in the past.

With the approach of the new cultivating season the danger of forcible eviction of bargadars will come to the force. The Government have decided to take all steps necessary to prevent such evictions. Necessary instructions have already been sent to our officers who have been alerted of the danger and have been instructed to intervene in time and stop such forcible eviction by persuasion wherever possible and by taking help of necessary provisions of the Criminal Procedure Code wherever necessary. According to the law, forcible eviction is a cognisable offence and Government will see to it that this is strictly enforced. The Government will be guided by the principle that in disputes between jotedars and bargadars, the bargadars are the weaker side and the weaker side needs the help most. The Government appeals to the bargadars, to the peasants and to the democratic people in general to help the Government in preventing such evictions and thus help maintain peaceful condition in the rural side.

[2-10—2-20 p.m.]

In the matter of distribution of surplus lands the Government have dissolved the Block level Land Advisory Committees formed after the overthrow of the last U.F. Ministry because the composition of these committees was such that they were mostly oriented towards vested interests. Pending constitution of democratic land advisory committees the Government have instructed the officers concerned to distribute lands in consultation with the Adhyakshas and Members of the Gram Panchayets and with representatives of mass organisations of peasants and agricultural labourers working in the area and also local M.L.As. The Government have also instructed the officers to give due consideration to the suggestions placed by representatives of the political parties. The Government calls upon the landless and land-poor peasants as well as the democratic people in general to come forward to help the Government so that the lands are settled with eligible persons.

The Government is aware of the fact that large areas of our State are seriously affected by floods, water-logging and other natural calamities. The Government have already issued instructions to suspend collection of rents, water rates, loans, etc. in all those areas where the production was 60 per cent. or less than the normal. The Government will consider in due

time the proposal to remit rents in these areas. In other areas, the collection drive will continue. Considering the weak financial position of the State Exchequer, the Government hopes, the peasants in these areas will help the Government in collection. Of course in all these areas also the cases of the distressed peasants will be given due consideration by our officers. But it has come to the notice of the Government that many big landowners with some ulterior motive are withholding payment of rents, loans and other dues. The Government wants to make it clear that these persons can not except any consideration either from the Government or from the peasants in general.

During the last U.F. Ministry period the Government enacted a legislation (Ordinance) conferring permanent rights up to 5 kottahs of homestead lands to those poor rural people who have got no homestead lands of their own and who have built huts on lands owned by others. But the then Government could not get President's assent to the Ordinance within three months' time and when the assent came there was no longer the U.F. Government. It is unfortunate the subsequent illegally installed minority ministry dropped this urgently needed enactment. The U. F. Ministry has decided to bring forward that legislation with a view to give minimum necessary relief to a large section of our toiling peasants.

Pending comprehensive amendments to the Thika Tenancy Act, the last United Front Ministry passed an Ordinance staying all proceedings for ejectment of tenants. But the Government could not get time to bring forward any comprehensive legislation. During the President's Rule the life of the Ordinance was extended and it will expire by the end of this month. The Government feels the urgent necessity of comprehensive amending legislation in this matter whereby the poor thika tenants can be given necessary security while at the same time they can be made to fulfil certain obligations towards the poor premises tenants under them. The problem is very complicated and it will take some time to bring forward such a legislation. Various interests will also have to be consulted. Pending such legislation the Government thought it absolutely necessary to extend the life of the enactment staying proceedings. For this purpose a Bill has been brought before this session of the Assembly.

The Government is also aware of the difficulties faced by poor intermediaries in getting their compensation money. It is well-known that the financial position of the Government is not good. But still the Government has decided to expedite payment of compensation particularly to small intermediaries and necessary steps have been taken for this purpose.

The Government is convinced that land reform measures cannot be implemented relying on the Government machinery alone, however, efficient and effective that may be; it demands active intervention and cooperation on the part of the toiling peasantry. The machinations of the big jotedars cannot be defeated without such cooperation. The Government pledges to encourage and welcome such cooperation.

**Shri Girish Mahato:**

স্যার, এটার একটা করে বাংলা কপি দিলে ভাল হয়।

**Shri Hare Krishna Konar:**

আমাদের ল্যান্ড রেভিনিউ ডিপার্টমেন্ট থেকে দেবার চেষ্টা করব।

## Privilege Motion

**Mr. Speaker:** I have received a Privilege Motion from Shri Abdus Sattar but I have refused consent as the matter was not sought to be raised at the earliest opportunity. He told something on the 17th and the Paper 'Ganasakti' published that on the 18th and today is 20th. However, I am giving him an opportunity to make a statement if he likes.

**Shri Abdus Sattar:** Sir, yesterday I drew your attention to the matter and today, Sir, I filed a notice and before I raised this question I sought your advice. Sir, this is a question involving a breach of privilege in regard to my speech delivered on 17th March, 1969 on the floor of this Assembly. Sir, it was misreported in 'Ganasakti' dated 18th March, 1969. Sir, I stated in my speech

...........আমি আগাগোড়া বলে আসছি এবং এখনও বলছি নকশালপন্থী হোক, বাম কমিউনিস্ট হোক কিবা যুক্তফ্রন্টের যে কোন শরীক হোক এই ঘেরাও ইল্লিগ্যাল, অবৈধ এই ঘেরাও আমরা কখনও সমর্থন করি না। স্যার, ইট হ্যাজ বিন মিসরিপোর্টেড ইন গণশক্তি। নকশালপন্থী বিশ্ববিদ্যালয়ে যা করেছে তা আমি সমর্থন করি। ঠিক উল্টো কথা। আমি মনে করি এই জিনিসটা ঠিক নয়। কারণ এরকমভাবে যেটা আমি বলি নি ঠিক তার উল্টো বলা হয়েছে।

This misreporting is mala fide and intentional and, Sir, it has committed a breach of privilege of this House as well as of the member. So, Sir, I would request you to refer the matter to the Committee of Privileges. আমি বলছি স্যার, mala fide and misreporting is a serious breach of privilege. সুতরাং এটা misreporting and mala fide and intentional and this misreporting has committed contempt of this House as well as of the member.

[2-20—2-30 p.m.]

**Mr. Speaker:** I have refused consent to the privilege motion. So how can I send it to the Privilege Committee? However, I shall look into the matter.

Now, matters to be mentioned. Shri Pannalal Majhi. Please be short, as short as possible.

**শ্রীপান্নালাল মাঝি:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকায় এক্ষুনি যে জিনিসটার সমাধান করা দরকার, আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকুল থানার যে মুণ্ডেশ্বরী নদী আছে উক্তবাবিপুরে তাতে বোরো ধান হয়েছিল। সেই বাঁধ ভেঙ্গে সেখানে জল গিয়ে প্রায় ৭।৮ হাজার একর জমি বোরো, তাইচুন ইত্যাদি ধানের চাষ নষ্ট হয়ে গেছে। যে টাকা তাদের দেওয়া হয়, এস ডি ও, বি ডি ও সেই টাকা না দেবার জন্য ভাল চাষ হয় নি। দেখা যাচ্ছে সেখানের এক পাশের জল চলে যাচ্ছে, সেই জল আর তোলা যাচ্ছে না। সেটা লোক্যাল অফিসারদের দৃষ্টি আকর্ষণ করেছিলাম তাতে তারা কোন ব্যবস্থা অবলম্বন করেন নি। এই বাঁধের জল যদি মাঠে বেঁধে খালের মধ্য দিয়ে বার করে না দেওয়া হয় তাহলে ৭।৮ হাজার একর জমির ধান নষ্ট হয়ে যাবে। সেজন্য বাঁধ যাতে অবিলম্বে মেরামত করা হয় এবং জল যাতে ঠিকমত মাঠে আসে এবং চাষ বাঁচে তার জন্য মন্ত্রিমহাশয়কে আপনার মাধ্যমে অনুরোধ জানাই।

**শ্রীবামাপদ মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৫ই মার্চ শনিবার বেলা ১টায় আসানসোলের অনতিদূরে বতিবাড়ীর কোলিয়ারীতে যখন শ্রমিকরা কর্মরত ছিল তখন চারজন শ্রমিক ধ্বসে পড়েছে। আজকেও উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছি যে তাঁদের উদ্ধার করা হয় নি। উপরন্তু যে খবর পেয়েছি সেটা আরও ভয়ংকর। কারণ হচ্ছে আরও বহু শ্রমিক নিখোঁজ। অন্যান্য শ্রমিকরা এবং শ্রমিক প্রতিনিধিরা আশংকা করছেন যে বহু শ্রমিকই মাটির তলায় আটকে পড়ে আছে এবং তাদের মৃতদেহ উদ্ধার করা হচ্ছে না। এখানে বলে রাখা ভাল এর মালিক হচ্ছেন যিনি, তিনিই বিগত যুক্তফ্রন্ট সরকারকে ভাংগবার চক্রান্ত করেছিলেন তারই নায়ক শ্রীনন্দলাল জালান। তিনি কংগ্রেসের পৃষ্ঠপোষক, তিনি অবৈধভাবে পি ডি এফ মন্ত্রীত্বকালে এবং রাষ্ট্রপতির শাসন আমলে ত্রিদলীয় চুক্তি ভংগ করে নূতন লোক নিয়ে কাজ করবার ফলেই এটা হয়েছে এবং আমরা আশংকা করছি প্রায় লক্ষাধিক শ্রমিকের নিরাপত্তা এর সংগে জড়িত। মাননীয় মন্ত্রিমহাশয়কে জানাব যে অনতিবিলম্বে এইসব বিষয়ের তদন্ত করা হোক। তাছাড়া আর একটা খবর এসেছে, মালিক নিজে থেকে থানায় খবর দেন নি। সেখানকার কোলিয়ারী মজদুর শ্রমিক ইউনিয়নের শ্রমিকরা খবর দেবার পর পুলিস যায় এবং পুলিসের নিরাপত্তা অফিসাররা সেখানে আছেন। আর একটা

ঘটনা ঘটেছে খনির ব্যাপারে। আসানসোলের কাছে সুরজমল নাগরমলের কুখ্যাত মালিক গত ছয় মাস থেকে নেমধেমো কোলিয়ারীতে প্রায় ৩ হাজার শ্রমিককে টাকা পয়সা না দিয়ে লক আউট করে দিয়েছে। সেখানে ভিখা সিং বলে একজন শ্রমিক অনাহারজনিত অবস্থায় মারা যায়। সেখানকার সমস্ত শ্রমিক উত্তেজনা এবং উদ্বেগে দিন কাটাচ্ছে। আপনার মাধ্যমে অনুরোধ করবো মন্ত্রিমহাশয়কে—এইভাবে হাজার হাজার শ্রমিক লক আউটের মধ্যে আছে। এইভাবে রাজত্ব চলছে, এর একটা ব্যবস্থা করা উচিত।

**শ্রীরবীন মুখার্জী:** মাননীয় স্পীকার মহাশয়, এখানে যে ঘটনার কথা বলা হল, এইভাবে বহু রিপোর্টিং এখানে হয় কিন্তু খনির নীচে এখনও পর্যন্ত মৃতদেহগুলি রয়ে গিয়েছে এবং কতজন আছে তার ঠিক নেই। সুতরাং এই ব্যাপারটাতে অ্যাডেড ইমপর্টেন্স দেওয়া উচিত, ইউজুয়্যাল রিপোর্টিং-এর ব্যাপার এটা নয়।

**মিঃ স্পীকার:** এখানে মাননীয় মন্ত্রীরা রয়েছেন, তাঁদের বলেছেন, নিশ্চয় এই ব্যাপারটা দেখা উচিত, আমার যদি কিছু করবার থাকে বলুন আমি করছি।

**শ্রীঅমরেন্দ্রনাথ রায়:** মাননীয় স্পীকার মহাশয়, বহরমপুরে সেন্ট্রাল সিল্ক রিসার্চ স্টেসন আছে। এই রিসার্চ স্টেসনটি তুলে নিয়ে যাবার জন্য অতীতে বহুবার চেষ্টা করা হয়েছে, কিন্তু বাংলাদেশের জনসাধারণের চেষ্টায় এই রিসার্চ স্টেসনটি এখনও সেখানে আছে। কিছুদিন ধরে এই রিসার্চ স্টেসনটির প্রশাসনিক নিয়ন্ত্রণ সিল্ক বোর্ডের হাতে তুলে দেবার চেষ্টা হয়েছিল। গতবার যুক্তফ্রন্ট সরকার যখন তৈরি হয় সেই সময় ভারপ্রাপ্ত মন্ত্রী শ্রীকাশীকান্ত মৈত্র মহাশয়ের চেষ্টায় তখনকার মত এই রিসার্চ স্টেসনটির প্রশাসনিক দায়িত্ব সিল্ক বোর্ডের হাতে অর্পিত হতে পারে নি। কিন্তু এর মধ্যে রাষ্ট্রপতির শাসনের আমলে গত নভেম্বর মাসে এই রিসার্চ স্টেসনটির প্রশাসনিক দায়িত্ব এবং কর্তৃত্ব সিল্ক বোর্ডের হাতে তুলে দেবার চেষ্টা করা হয়েছে বা প্রস্তাব করা হয়েছে কিন্তু সিল্ক বোর্ড এখনও সে দায়িত্ব গ্রহণ করে নি। শোনা যাচ্ছে আগামী এপ্রিল মাস থেকে এই দায়িত্ব গ্রহণ করবেন। মাননীয় স্পীকার মহাশয়, যদি এই রিসার্চ স্টেসটির প্রশাসনিক দায়িত্ব সিল্ক বোর্ডের হাতে যায় তাহলে শুধু যে সেখানকার কর্মচারী—যারা কেন্দ্রীয় সরকারের কর্মচারী বলে গণ্য হন, তাদের অধিকার খর্ব হবে তাই নয় বাংলাদেশের রেশম শিল্পের গবেষণা ও প্রসার এই দুই দিকই ক্ষতিগ্রস্ত হবে। মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন যে বাংলাদেশে রেশম শিল্পের সঙ্গে একটা স্বার্থের সংঘাত আছে। বাংলাদেশের রেশম শিল্পকে যদি বাঁচাতে হয় তাহলে আমি ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে এপ্রিল মাসে যাতে রিসার্চ স্টেসনটির দায়িত্ব ও কর্তৃত্ব সিল্ক বোর্ডের হাতে না যায় তার জন্য তিনি জরুরী প্রয়োজনে যা করা প্রয়োজন তা করুন এবং বিধানসভার নিয়মাবলী অনুযায়ী ৩৪৬ নিয়ম, তিনি যে বিবৃতি দিতে পারেন সেই অনুসারে তিনি এখানে আমাদের সামনে একটা বিবৃতি রাখুন বাংলাদেশের রেশম শিল্পকে বাঁচানোর জন্য।

**শ্রীকৃপাসিন্ধু সাহা:** মাননীয় স্পীকার মহাশয়, আমি গত পরশুদিন যে ঘটনার কথা এখানে রেখেছিলাম গত কালও সেই ঘটনা ঘটেছে। জগদ্দলে দু-দল শ্রমিকের মধ্যে মারামারিতে ২জন নিহত এবং ১৩জন আহত হয়েছেন। ডাঃ জয়নাল আবেদিন এই সম্পর্কে একটা কলিং অ্যাটেনসান দিয়েছেন সেখানে কি হয়েছে জানবার জন্য। আমি সেদিন অভিযোগ করেছিলাম যে ডাঃ জয়নাল আবেদিন ও অন্যান্যরা উস্কানি দিচ্ছে। আমি বিশ্বস্তসূত্রে খবর পেয়েছি যে এই এলাকার প্রাক্তন পরাজিত এম এল এ-রা, শুরা এবং দয়ারাম বেরী তাদের উস্কানিতেই সেই অঞ্চলে এই সমস্ত ঘটনা হচ্ছে। আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ করবো যে এই সমস্ত ব্যক্তিদের অবিলম্বে গ্রেপ্তার করা হোক এবং তাদের জেলে না পুরে প্রকাশ্যে বিচার করা হোক, তাদের রাস্তায় দাঁড় করিয়ে বিচার করা হোক।

**ডাঃ জয়নাল আবেদিন:** অন এ পয়েন্ট অব পারসোন্যাল এক্সপ্লানেসান স্যার, আপনি এইমাত্র শুনলেন যে ডাঃ জয়নাল আবেদিনের বিরুদ্ধে অভিযোগ করা হল যে তারাই নাকি উস্কানি দিচ্ছে। স্যার, আপনি জানেন যে যখন প্রাকৃতিক দুর্বিপাক হয়, যখন মানুষের সৃষ্ট একটা হিংসা বা হত্যাকাণ্ড হয় তখন কংগ্রেস তার চিরাচরিত আদর্শ ও ঐতিহ্য নিয়ে তাদের পাশে

গিয়ে দাঁড়ায় এবং সেই নীতিতেই কংগ্রেস আজকে সেখানে গিয়েছে। এটা তো মামার বাড়ীর আব্দার নয়। আজকে যারা বেসামাল হয়ে গিয়ে আইন রক্ষা করতে পারছেন না তারাই এই অভিযোগ তুলছেন, এই অভিযোগ ভিত্তিহীন।

[2-30—2-40 p.m.]

**শ্রীবিজয় সিং নাহার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে এইমাত্র একজন মাননীয় সদস্য অনেকগুলি সদস্যের বিরুদ্ধে বলে গেলেন, তার মধ্যে তিনি কৃষ্ণকুমার শুক্লারও নাম করেছেন। তিনি বলেছেন শ্রীকৃষ্ণকুমার শুক্লার উস্কানিতে কালকে জগদ্দলে কান্ডগুলি ঘটেছে। আমি এইটুকু বলতে পারি তিনি কোন খবর না নিয়েই একথা বলেছেন, কংগ্রেসের বিরুদ্ধে বলতে হবে তাই বলেছেন। আমি বলছি যে সেই কৃষ্ণকুমার শুক্লাই আজ ১০।১৫ দিন হল বাইরে গিয়েছেন, ইউ পি-তে না কোথায় তার বাড়ীতে। আপনি এ সবন্ধে কি প্রতিবিধান করবেন যদি মাননীয় সদস্যরা এই রকমভাবে অন্যায় করে না জেনে কারো বিরুদ্ধে জোর করে বলতে চান। এ সম্বন্ধে আপনার কাছে আমরা কি প্রটেকসান পাবো জানতে চাই।

**মিঃ স্পীকার :** আমি আগেও ওঁকে বলেছি যে আপনি যখন এই কথা বলছেন তখন এইসব আপনার অভিমত, আপনি খালি মেনসন করুন কি কি ঘটেছে। এই জগদ্দল সম্বন্ধে যেটা হয়েছে সে সম্বন্ধে কলিং অ্যাটেনসন দেওয়া হয়েছে, ওঁর যদি কিছু আরো বক্তব্য থাকে তাহলে উনি গিয়ে মন্ত্রীদের বলুন আমরা কি করবো।

**শ্রীবিজয় সিং নাহার :** স্যার, যদি কোন সদস্য অন্য একজন সদস্যের নামে বদনাম করে ঘটনাটি যা ঘটেছে তা না জেনে তাহলে, স্যার, সে সম্বন্ধে স্পীকার হিসাবে আপনার কাছে আমরা কি প্রটেকসন পাবো সেটা জানতে চাই। তাহলে আমরা কি এখানে যার তার নামে যখন যা খুশী বলে যাবো এই অনুমতি কি আপনি দিচ্ছেন?

**মিঃ স্পীকার :** যদি এই রকম কেউ বলেন যেটা অসত্য বলে মনে হয় তাহলে আমি নিশ্চয়ই সেটা এনকোয়ারী করে যদি দেখা যায় যে সেটা অন্যায়, অসত্য, তাহলে আমি নিজে তাঁকে বলবো যে তাঁর অন্যায় হয়েছে, এসব কখনও আপনি বলবেন না।

**শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় :** স্যার, আমি একটা প্রস্তাব করবো, জানি না আপনার ঘরে যতীনবাবু, অজয়বাবু আসতে পারবেন কিনা, আমাদের একটা কোড অব কন্ডাক্ট করার দরকার হয়ে পড়েছে।

**মিঃ স্পীকার :** ঠিক আছে এটা তো সকলের জন্য করা উচিত।

**শ্রীনেপালচন্দ্র রায় :** স্যার, আপনি হয় তো লক্ষ্য করেছেন দুদিন আগে, আমি তখন ছিলাম না, আমার বিরুদ্ধেও বলা হয়েছে, এগুলি খুব জঘন্য জিনিস, এর প্রতিবিধান কি হবে? তাহলে আমরা কি প্রত্যেকের বিরুদ্ধে যা খুশী তাই বলবো, চোর, পকেটমার, যা ইচ্ছা তাই বলবো?

**শ্রীমীর আব্দুল সৈইদ :** মাননীয় স্পীকার মহাশয়, এই যে কোড অব কন্ডাক্টের কথাটা উনি বললেন, আমাদের বিরোধী দলের নেতা মাননীয় সদস্য শ্রীসিদ্ধার্থশঙ্কর রায় প্রশ্নটা তুললেন, তার আগে নলিনাক্ষ সান্যাল মহাশয় যখন আমাদের মন্ত্রী শ্রীশম্ভুচরণ ঘোষ মহাশয় বক্তৃতা করছিলেন তখন তিনি মন্ত্রিমহাশয়কে বলেছিলেন কে এই বক্তৃতাটা লিখে দিয়েছে। যদি এই হাউসের মধ্যে এই রকম কথা বলেন তাহলে এগুলি সম্পর্কেও বিচার হওয়া উচিত।

**মিঃ স্পীকার :** আপনি বসুন। এইসব কথা বলে লাভ নেই।

**শ্রীঅশ্বিনী রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের বর্ধমান জেলাতে যে সমস্ত জমিতে আই, আর, ৮ ধানের চাষ হয়েছে সেই জমিতে জল দেওয়াটা ৩১ তারিখ পর্যন্ত কমিয়ে দেওয়া হয়েছে। স্যার, আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি এপ্রিল মাসের ১৫ তারিখ পর্যন্ত জল সরবরাহ করবার জন্য তিনি যেন অবিলম্বে আদেশ দেন।

**শ্রীনেপালচন্দ্র রায়ঃ** স্যার, আমার বক্তব্য হচ্ছে আজকে খবরের কাগজে দেখলাম শিউড়ী বিদ্যাসাগর কলেজে পুলিস লাঠি চার্জ করেছে, তাতে কয়েকটি ছাত্র আহত হয়েছে। আমি মাননীয় পুলিস মন্ত্রীকে অনুরোধ জানাবো, কারণ তাঁরা বারবার বলেছেন যে, ছাত্রদের কলেজের মধ্যে বা কোন স্কুলের মধ্যে পুলিস ঢুকে অত্যাচার করবে না কিন্তু এখানে দেখছি ছাত্ররা আহত হয়েছে এবং কি কারণে এটা হয়েছে সেটা যদি উনি আমাদের এই দু-একদিনের মধ্যে এই সেসনে বলেন তাহলে আমরা বিশেষ উপকৃত হবো।

**শ্রীবিভূতিভূষণ ঘোষঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে দুটি অত্যন্ত গুরুত্বপূর্ণ কথা মন্ত্রীদের শোনাবার জন্য এবং তার ব্যবস্থা করবার জন্য অনুরোধ জানাচ্ছি। প্রথম কথা হচ্ছে হাওড়া জেলা গত বন্যায় অত্যন্ত ক্ষতিগ্রস্ত হয়েছিল এবং তাতে প্রায় সাড়ে ছয় লক্ষ লোক অ্যাফেকটেড হয়েছিল। সে সমস্ত এলাকায় আজ পর্যন্ত কোন রিলিফের ব্যবস্থা করা হয় নি। সেখানে ইমিডিয়েটলি রিলিফের ব্যবস্থা করা হোক, টেস্ট রিলিফ চালু করা হোক এবং সেখানে আজকে যে সমস্ত সরকারী টিউবওয়েল দেওয়া হচ্ছে সেইসব বন্যাপীড়িত লোকদের যাদের ঘরবাড়ী গিয়েছে, যাদের কিছুই নেই তাদের কাছ থেকে ৩০০ করে টাকা চাওয়া হচ্ছে টিউবওয়েলের জন্য। সেইজন্য, স্যার, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়কে অনুরোধ করছি যে সমস্ত টিউবওয়েলকে ফ্রি করে দেওয়া হোক। সেখানে বসন্ত এবং কলেরা এপিডেমিক হিসাবে দেখা দিয়েছে, মানুষ সর্বস্বান্ত হয়েছে, এবারে কেবল মরতে বাকী রয়েছে, এবারে সেই মরাটুকু হবে। সেইজন্য আমি বিশেষ করে বলছি যে জগতবল্লভপুর এবং পাঁচলা সেই এলাকা থেকে আমি খবর পেয়েছি যে সেখানে বসন্ত এবং কলেরা আরম্ভ হয়ে গিয়েছে অথচ টিউব-ওয়েলের জন্য সরকার তাদের কাছ থেকে টাকা চাচ্ছেন। যাদের ঋণ মকুব করার কথা হচ্ছে, যাদের ঘরবাড়ী গিয়েছে, যারা সর্বস্বান্ত হয়েছে তারা আবার কি করে টাকা দিয়ে টিউবওয়েল করবে। সেজন্য আমি মাননীয় মন্ত্রিমহাশয়কে এই বিষয়ে বিশেষ করে দৃষ্টি দেওয়ার জন্য অনুরোধ করছি। আর একটি কথা হচ্ছে এই যে আজকে আমাদের সাউথ ইস্টার্ন রেলওয়ের প্রায় এক হাজার শ্রমিককে যারা ৮।৯ বছর কাজ করেছে সেই রকম এক হাজার শ্রমিককে ছাঁটাই করা হয়েছে। আমি সংশ্লিষ্ট মন্ত্রিমহাশয়ের কাছে অনুরোধ করছি তিনি যেন জেনারেল ম্যানেজারের সংগে কথা বলে, আলোচনা করে একটা সিদ্ধান্তে আসেন যাতে এই অসহায় থার্ড লাইন ওয়ার্কারবা ছাঁটাই না হয়। এর একটা ব্যবস্থা করার জন্য আমি মন্ত্রিমহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

[2-40—2-50 p.m.]

**ডাঃ নলিনাক্ষ সান্যালঃ মিঃ স্পীকার স্যার, কালকে এই বিল আলোচনা প্রসংগে যাকে বলে টেমপেস্ট অন এ টিপট হয়েছে,** অর্থাৎ একটা চায়ের কাপের **উপর তুমুল ঝড় উঠে গেল। মাননীয় মন্ত্রিমহাশয় ঠিকই বলেছিলেন যে বিলটা যেমনভাবে এসেছিল সেটা নির্দোষ এবং** ইনোসেন্ট বিল। আমি তাই প্রথমে জিজ্ঞাসা করেছিলাম যে, এত ইনোসেন্সের পিছনে কি আছে তার **ইতিহাসটা বলুন** তবেই আমরা বুঝবো সত্যই **এর উপর আমরা কিছু বক্তব্য রাখতে পারবো কিনা। অবশ্য আমি দেখেছি যে** আমার **বক্তব্য** যা কিছু এখানে পেশ **করেছিলাম, আপনারা অবশ্য সেটা স্বীকার করেন** নি কারণ **ব্রিফ** প্রসিডিংস যেটা দেওয়া **হয়েছে তার মধ্যে** একমাত্র **ভবানী** মুখার্জী স্পোক বলে উল্লিখিত আছে, তাতে আমার আপত্তি নেই।

**কিন্তু ভবানী মুখার্জী মহাশয় এই বিলের আলোচনা প্রসংগে যেভাবে ক্যালিউম** বা কাগজ-**পত্র, বই প্রভৃতি** এনে **যে বক্তৃতা** আমাদের দিকে **ছুড়ে** মেরেছিলেন তাতে **আমরা** মনে **করেছিলাম এ সম্বন্ধে আলোচনা করার দরকার আছে এবং সেইজন্যই** আমরা কাল সময় চেয়েছিলাম। তবে অত্যন্ত কৃপণভাবে হলেও মন্ত্রিমহাশয় যে তাতে রাজী হয়েছেন সেইজন্য আমি তাঁর কাছে কৃতজ্ঞ। অধ্যক্ষ মহোদয়, আমরা দেখলাম কেঁচো খুঁড়তে সাপ বেরিয়েছে এবং আরও দেখলাম শ্রীরামপাল সিং এর কেরামতি। ৩টি ঘাট এখন চন্দননগর মিউনিসিপ্যাল কর্পোরেশনকে দেবার প্রস্তাব হয়েছে নূতন আইনে। যখন ফরাসী আমল ছিল তখন এই রামপাল সিং ই ইজারাদার হয়ে কাজ করত। আমাদের বাংলাদেশের পরম দুর্ভাগ্য শুধু এটা কেন, গংগার উপর **অনেক জায়গায় ভালভাল ঘাটগুলো** অবাংগালীরা দীর্ঘ দিন ধরে দখল করে বসে আছে। **এর**

প্রতিকার যদি বর্তমান মন্ত্রীমণ্ডলী করেন তাহলে আমাদের আপত্তি নেই। এই রামপাল সিং এর পুত্র উদয়রপাল সিং সম্বন্ধে উত্তেজনা করে বলা হোল তিনি কংগ্রেসের পৃষ্ঠপোষক। অবশ্য এককালে তিনি কংগ্রেসে ছিলেন। কিন্তু তার ইতিহাস হচ্ছে গত ২ বছর যাবত তিনি ইউনাইটেড ফ্রন্টের পাছে পাছে ঘুরছেন। কংগ্রেস আমলেই এই উদয়পালের কাছ থেকে প্রচুর বাকী টাকা আদায়ের জন্য সরকার পক্ষ থেকে চেষ্টা করা হয়েছে। তারই ফলে তিনি এখন দেশত্যাগী, দেউলিয়া বা ইনসলভেন্সী নিয়েছেন। যাহোক, সেই বক্তব্যের মধ্যে যাবার প্রয়োজন আমার নেই। এই ঘাট সম্বন্ধে দেখা যাচ্ছে ফ্রেন্স আমলে ১৯৪৮ সাল পর্যন্ত রামপাল সিং এই ঘাটের ঠিকাদারি করেছে। তারপর ফ্রি-সিটি এ্যাডমিনিস্ট্রেসন ১৯৪৮ সালে হোল এবং সেখানে যে লেসির বিড হয়েছিল তাতে এই রামপাল সিং হায়েস্ট বিডার হিসেবে লেসি হবার অধিকার পেয়েছিল। তারপর ১৯৫২ সালে যখন সেই এ্যাডমিনিস্ট্রেশন সুপারসিড হোল এবং এ্যাডমিনিস্ট্রেটর এ্যাপয়েন্টেড হোল, মিঃ এস বি রায় এখন যিনি হোম সেক্রেটারী, তিনি হয়ে ছিলেন সেখানকার এ্যাডমিনিস্ট্রেটর। তিনি রামপাল সিং হায়েস্ট বিডার হওয়ায় তাকে ঘাট লিজ দিলেন। অতএব এই ঘাটগুলির বিলি কংগ্রেস সরকার দিয়েছে একথা বলা অন্যায় এবং কংগ্রেসের নামে এই যে গালাগালি করা হচ্ছে এটাও ঠিক নয়, এই হোল আমার বক্তব্য। তারপর ১৯৫৪ সালের পর যখন মার্জার হোল তখন সেখানে ফরাসী সরকারের যে প্রপার্টি ছিল তার লিস্ট তৈরী করেছিলেন ইউ সি. রায়। তিনি স্বীকার করেছেন যে, থ্রু ওভার সাইট অর্থাৎ অসাবধানতায় এই ৩টি ঘাট মিউনিসিপ্যালিটির সম্পত্তির মধ্যে ঢোকাতে ভুল করেছিলেন। বর্তমানে সেই ভুল সংশোধনের যে চেষ্টা করা হচ্ছে তাতে আমরা বাধা দিচ্ছি না। মিউনিসিপ্যাল প্রপার্টি হবার যখন সূচনা হোল এবং ১৯৫৫ সালে যখন কর্পোরেশন কনস্টিটিউটেড হোল তখন এই ৩টি ঘাটের মধ্যে ২টি ঘাট অর্থাৎ গোঁদলপাড়া এবং গৌহাটি ঘাট মিউনিসিপ্যালিটিই পরিচালনা করছিল এবং সে সম্বন্ধে উদয়পাল সিং বা রামপাল সিং-এর কোন অধিকার ছিল না। রামপাল সিং ১৯৫২ সালে মারা যান। উদয়পাল তার পুত্র হিসেবে ঘাট চালিয়ে যাচ্ছিল। কর্পোরেসন তার কাছ থেকে কেড়ে নিয়ে সেই ঘাট অকসনে হায়েস্ট বিডারকে লিজ দিতে যায় এবং সেইজন্য তিনি হাইকোর্টে যান এবং তাতে মামলা চলল।

উদয়পাল অত্যন্ত চতুর লোক এবং বুদ্ধিমান ব্যক্তি বলে কাউকে কিছু দেন নি। তারপরে কংগ্রেস সরকারের আমলে তার বিরুদ্ধে নালিশ করে বহু টাকা আদায় করবার চেষ্টা হয়েছিল তখন সে পলাতক বা দেউলিয়া হয়ে গেছে। এবং তারপরে যখন নূতন করে দখল করতে হল তখন হুগলীর এ্যাডমিনিস্ট্রেটর জেলা ম্যাজিস্ট্রেট শ্রী এ কে ঘোষের সঙ্গে সহযোগিতা করে এই ঘাট দখল করেন। এই ফেরী দখল করার পর ফেরী টেম্পোরারী কাকে চালাতে দেওয়া হবে এ নিয়ে যখন কথা উঠে তখন গণেশ পালের ছেলে শ্রীযুক্ত পাল বলে এক ভদ্রলোককে তিনি চন্দননগর হাটখোলার লোক টেম্পোরারী চার্জ দেওয়া হয়। এবং সেটা করা হয় রিকমেণ্ডেসান অফ আওয়ার ফ্রেন্ড শ্রীভবানী মুখার্জী। ভবানীবাবু কর্পোরেশনের মধ্যে ছিলেন এবং তার লোক হিসাবে এই লোকটিকে ঘাট চালাবার জন্য দেওয়া হয়েছিল এবং যখন টেন্ডার কল করা হল তখন ইউ এফ গভর্নমেন্ট এসে গেছে গত বছর, সেই টেন্ডারে হাইয়েস্ট বিডারকে দীনেশ মুখার্জী বলে এক ব্যক্তিকে ঘাট দেওয়া হয়। সেই ব্যক্তি হচ্ছেন আমাদের স্বনামধন্য মিনিস্টার অব স্টেট ফর স্পোর্স রাম চাটুর্যো মহাশয়ের ভগ্নীপতি। এখন ঝগড়া লেগে গেছে রাম চাটুর্য্যের ভগ্নীপতি থাকবে না ভবানী মুখার্জির লোক থাকবে এই ঘরোয়া মামলা তাঁরা বুঝে নেবেন, তার মধ্যে আমি যেতে চাই না। তবে আমি একথা বলব রাম চাটুর্যোর ভগ্নীপতির অপরাধ নেই, দীনেশ মুখার্জি ঘাট ভালভাবেই চালচ্ছেন, দুটি মোটর লঞ্চ দিয়েছেন, তাতে লোকের বেশ উপকার হচ্ছে, অতএব সেদিক থেকে আমার বক্তব্য কিছু নাই। কিন্তু সমস্ত দোষটা যে ভবানীবাবু কংগ্রেসের উপর চাপাতে চেষ্টা করেছিলেন, এটা অত্যন্ত বিদ্বেষপ্রসূত, এর কোন ভিত্তি নাই। এই বলে মাননীয় মন্ত্রিমহাশয় যে মোশন এ্যাডপ্ট করার জন্য এসেছেন, তাতে বাধা দেবার কিছু নাই, আমরা সমর্থন করছি।

